# ভূমিকা

কুপরিন তাঁর একটি চরিত্রের মুখ দিয়ে এক জায়গায় বলিয়েছেন : দুটি অনুপম বাস্তব—এই চাষা আর বেশ্যা। মানুষের মতোই প্রাচীন। অথচ সাহিত্যে এদের স্বরূপ-পরিচয় পাইনে।

'য়্যামা' বইখানিতে তারই একটির স্বরূপ উদ্ঘাটনের প্রয়াস পেয়েছেন তিনি—এঁকেছেন বেশ্যাবৃত্তির ছবি!

অবশ্য তাঁর আগে এ-চেষ্টা আর কেউ যে করেন নি, তা নয়। বরং তাই যদি হতো তবে সাহিত্যিক-গোষ্ঠীতে সগোত্র বলে তাঁর পরিচয় হয়তো এত সহজেই স্বীকৃত হতো না। প্রাচীন এ সমস্যা প্রাচীনকাল থেকেই মানুষের মনকে নাড়া দিয়ে এসেছে। ফলে বিশ্বসাহিত্যে আজ আমরা পেয়েছি এ বিষয়ের বহুবিচিত্র একটি আলেখ্য—হয়তো সম্পূর্ণাঙ্গ নয়, তবুও বৈচিত্র্যময়।

কুপরিন-এর এই 'য়্যামা' বইখানিতেই রয়েছে প্রেভোস্ত-এর লেখা 'মানোঁ'র কথা—একটি গণিকার চরিত্র। যথার্থ গণিকা বলে তাকে নির্দেশ করা যায় না হয়তো, কিন্তু তা ছাড়া কী-ই বা সে আর! গণিকাদের মধ্যেও দৃষ্টি-ভেদ আছে বৈ কি! তারাও তো মানুষ! সে যা-ই হোক, প্রেভোস্ত-



এর এই নায়িকাটিকে উপলক্ষ্য করে সমগ্রভাবে যে-রস উৎসারিত হয়ে উঠেছে, সমালোচকদের মতে তা হলো বিশুদ্ধ ভাবালুতা। দুমা-র 'কামেলিয়া'র বিলোল ভাবালুতাও আসলে সেই একই পর্যায়ের। কেউ কেউ আবার বিষয়টিকে দেখতে প্রয়াস পেয়েছেন রোমান্টিক পরিবেশের মধ্যে—যেমন দেখতে পাওয়া যায় লোয়ী-র 'আফ্রোদাইৎ' অথবা বালজাক-এর 'ইম্পেরিয়া'য়। বালজাক-এর আর একখানি রসরচনা, 'গণিকাদের সুখদুঃখ' (Splendeurs et Miseres des Courtesanes), এক অভিনব বস্তু; তাতে পাই আমরা বাস্তব ও রোমান্সের এক অপরূপ মিশ্রণ—উপভোগ্য, কিন্তু যথার্থ খাঁটি জিনিষ নয়। সম্ভবত এক ডীফো-র 'মোল ফ্লাণ্ডাস'ই এদিক দিয়ে একমাত্র বাস্তব কথাচিত্র। আর হয়তো জোলা-র 'নানা'ও।

তবুও এর কোনোটিই গণিকাবৃত্তির যথার্থ পরিচয়ের চেষ্টা নয়,—এক-একটি গণিকা-চরিত্রের আলেখ্য মাত্র—যেমন, এই 'য়্যামা'র জেনী কি তামারা কি লিউব্‌কা বা আর কেউ। সুখদুঃখ, দ্বন্দ্বসংঘাত, ক্রূরতা-ভালোবাসা, সব কিছুর ভেতর দিয়ে তাদের কেউ হয়তো হয়ে উঠেছে সর্বংসহা ব্রতচারিণী, কেউ বা রহস্যময়ী নারী, আর কেউ বা ডুবে গেছে দীনতা নীচতার অন্তরালে বিস্মৃতির অতল গভীরে। কেউ কেউ আবার কুপরিন-এর 'হেনরিয়েটা,' 'জো', 'বড়ো মান্‌কা'—এদের মতো চিরকালের সেই বেশ্যাটিই রয়ে গেছে।

কুপরিনও তাঁর এই উপাখ্যানে যে-সব চরিত্রের সমাবেশ করেছেন তাদের যে-কোনো একটি কি দু'টিকে এভাবে ফুটিয়ে তুলতে পারতেন বৈ কি তিনি! কেন, গরবিনী জেনী—মাগ্‌দালেন আশ্রমের নামেতেই যে জ্বলে ওঠে—তাকে আমাদের ব্রতচারিণী অম্বাপালী কি সেণ্ট মাগ্‌দালেন-এর রূপে দেখতে পেলে আমাদের চিত্ত কি পরিতৃপ্ত হতো না? অথবা তামারাকে—তা' কুপরিন স্বয়ংই তো কতবার তার হাসিটিকে মোনা লিসার হাসির সঙ্গে তুলনা করে



এসেছেন! ঘুরিয়েও এনেছেন তাকে কনভেণ্ট-এর ব্রহ্মচারিণীদের দল থেকে! এমন কি, ঐ নিরীহ ভালোমানুষ অবোধ সরল লিউব্‌কাটিকে পর্যন্ত একবার সত্যিকারের ভালোবাসা আর ঘর-গৃহস্থালীর স্বাদ দিয়ে, শেষে চোখের জলে ভাসিয়ে পথচারিণীদের দুর্গম পথ বেয়ে টেনে নিয়ে এলেন ফের গণিকালয়ের পঙ্কিল আবহাওয়ার মধ্যে। এদিক দিয়ে লেখক হিসাবে তাঁর সুমুখে ছিল প্রচুর লোভনীয় সামগ্রী। তাতে করে বিচলিতও যে হননি তিনি, একথা কী করে বলি? অসতর্ক মুহূর্তে নিশির ডাকে সাড়া দিয়ে বেরিয়ে পড়তেও উদ্যত হয়েছেন কতবার! তবুও শেষ অবধি সামলে নিতে পেরেছেন নিজেকে—স্বয়মারোপিত গণ্ডীর বাইরে পদক্ষেপ করেন নি কখনও। লেখক হিসাবে এ হলো তাঁর অসীম বলবত্তার পরিচয়। আর এরই জন্যে সার্থক হয়ে উঠেছে তাঁর এ রসরচনা—তাঁর কাছ থেকে পেয়েছি আমরা গণিকাবৃত্তির একটি অনুপম বাস্তব আলেখ্য, গণিকা-চরিত্রের সুচতুর বিশ্লেষণ নয়। এদিক থেকে তাঁর এই 'য়্যামা' বইখানি বিশ্বসাহিত্যে একটি অনুপম অবদান।

তাই কুপরিন-এর এ-কাহিনী শুধু রাশিয়ান গণিকাবৃত্তিরই নয়, দেশকাল-নির্বিশেষে যে-কোনো সমাজেরই পঙ্কিলতার মর্মন্তুদ উপাখ্যান। হয়তো আমাদের দেশের দেবদাসীদের কথা নেই এতে। সেবাদাসীদের কথাই বা কৈ? য়ুরোপ থেকে আজ বহুকাল হলো দেবতার নামে কুমারীদের উৎসর্গ করে দেবার প্রথা লোপ পেয়ে গেছে—আর তারই সঙ্গে সঙ্গে দেবতারাও উচ্ছন্ন গেছেন বুঝি! তা ছাড়া পথচারিণীরাও তাঁর এ বইখানাতে সামান্য একবারের উল্লেখমাত্রেই পর্যবসিত—যদিও তাঁর অপরূপ বর্ণনাভঙ্গির কৌশলে সে স্বল্প-পরিসরের মধ্যেও তা 'য়্যামা'র এই সঙ্ঘবদ্ধ গণিকাবৃত্তির চেয়ে কম মর্মন্তুদ হয়ে ওঠে নি। তবুও পৃথিবীময় সঙ্ঘবদ্ধ ভাবে নারীদেহের যে-ব্যবসা চলে আসছে আজ আবহমানকাল থেকে, তার উলঙ্গ মূর্তি প্রকট হয়ে উঠেছে

তাঁর এই 'য়্যামা' বইখানিতে। সেদিক থেকে আমাদের দেশেরও সঙ্ঘবদ্ধ গণিকাবৃত্তির আলেখ্য হিসাবে একে আমরা গ্রহণ করতে পারি—বিশেষ করে, কলকাতা-বোম্বাইয়ের মতো বড়ো বড়ো আধুনিক মহানগরীর পাপাচারের চিত্র বলে। তাই এমন একখানা বইয়ের বাঙলা অনুবাদের প্রয়োজনীয়তা আজ আছে বৈ কি—বিশেষ করে এবারকার এই সন্থ-সমাপ্ত কুরুক্ষেত্রের পর। অবশ্য এই কুরুক্ষেত্রের ফলে আমাদের সমাজে এদিক দিয়েও যে-সব নতুন নতুন জটিল সমস্যার উদ্ভব হয়েছে—হয়তো গোটা পৃথিবীময়ই হয়েছে তা—তার কোনো পরিচয় নেই এই 'য়্যামা'তে। তার জন্যে কুপরিন-এর কথারই প্রতিধ্বনি করে আমাদের বলতে হয়: 'আজ নয়, দু'দিন বাদে নয়—হয়তো পঞ্চাশ বছর পরে—একজন প্রতিভাবান লেখক জন্মগ্রহণ করবেন···যাঁর কাছ থেকে পাব আমরা সে ভয়াল কথাচিত্র···সেই অনাগত লেখককে নমস্কার!'

জবা

# পঙ্কিল

## প্রথম ভাগ

### —এক—

বহুদিন আগেকার কথা। তখনও রেল-লাইন হয়নি—দক্ষিণ-রাশিয়ার কোন-একটি শহরের শেষপ্রান্তে সরকারি আর বে-সরকারি যাত্রিগাড়ির গাড়োয়ানরা বংশ-পরম্পরায় বাস করত। তাই সে জায়গাটার নাম হয়েছিল 'য়্যামাস্কায়া স্লোবোদা'—মানে, গাড়োয়ানি শহর। আরও ছোট করে বলা যেতে পারে 'য়্যামা পিট্'। তারপর যখন বাষ্পের গাড়ির হ'ল প্রচলন তখন ঘোড়ার গাড়ির চলন গেল কমে। কাজেই গাড়োয়ানরা একে-একে তাদের জাত-ব্যবসা ছেড়ে দিয়ে, কাজের চেষ্টায় অন্যান্য জায়গায় ছড়িয়ে পড়ল। কিন্তু অনেক কাল পরেও, এমন কি এখনও, য়্যামা জায়গাটিকে লোকে স্ফূর্তি, মদ আর গুণ্ডামির জন্যে কুখ্যাত বলে জানে—রাত্রে এ অঞ্চলটা বড়োই বিপজ্জনক।

আর কেমন করে যেন, যেখানে আগে লাল টুকটুকে গাল নিয়ে বৌয়েরা আর অতৃপ্ত যৌবন নিয়ে বিধবারা কালো ভ্রূ নাচিয়ে গোপনে গোপনে ভোদ্‌কা মদের আর প্রেমের ব্যবসা চালাত, সেই য়্যামাতে একটি-একটি করে রুশ-সরকারের অনুমোদিত ও নিয়ন্ত্রণাধীন অনেকগুলো গণিকালয় বসে গেল। উনিশ শতকের শেষদিকে য়্যামা, মানে, বড়ো আর ছোট য়্যামাস্কায়ার পথের দু'ধারেই এই রকমের গণিকালয়ে ভরে যায়। গৃহস্থদের যে খানপাঁচ-ছয় বাড়ি ছিল তাও ক্রমে হয়ে উঠল হোটেল আর মদের আড্ডা।

ত্রিশটি গণিকালয়ের নিয়মকানুন প্রায় একই রকমের। কেবল বাড়ি আর বারবিলাসিনীদের রূপ আর রূপসজ্জা হিসাবে দক্ষিণা কমবেশি।

বড়ো য়্যামাস্কায়ায় ঢুকতেই বাঁ-হাতে 'ত্রেপেল' হচ্ছে সবচেয়ে কায়দা-দুরস্ত প্রতিষ্ঠান,—অনেক দিনের পুরোণোও বটে। প্রতিষ্ঠানের মালিকের যথেষ্ট খাতিরও আছে য়্যামাতে। বাড়িটা দোতলা, সবুজ আর শাদায় রঙ-করা, শিল্পী রোপেৎ-এর নক্সার অনুকরণে বাড়িখানা তৈরি। সিঁড়িতে কার্পেট পাতা; সামনের বড়ো হল-ঘরে একটি ভল্লুকের প্রতিমূর্তি, থাবায় ধরে রয়েছে একটি কাঠের পাত্র—ভিজিটিং কার্ডের জন্যে। বল্‌রুমের পালিশ-করা মেজে, জানালায় মোটা রেশমি পর্দা, দেওয়ালে বাঁধানো আর্শি। তা'ছাড়া দু'দুটো আলাদা ঘরও রয়েছে—সারা মেজে কার্পেটে মোড়া। শোবার ঘরে নীল আর গোলাপি আলো; সিল্কের লেপ, পরিষ্কার বালিশ সাজানো। গৃহবাসিনীদের সাজসজ্জার পারিপাট্য আছে। খাটো গাউন পরা, তাতে আবার ফার-এর বর্ডার দেওয়া। হরেক রকমের সাজ। কেউ সেজেছে সখী, কেউ বা গ্রামের মেয়ে, কেউ মেছুনী আবার কেউ বা স্কুলের ছাত্রী। এদের মধ্যে অনেকেই বল্টিক অঞ্চলের জার্মান; বেশ লম্বা-চওড়া, সুন্দরী, ফর্সা ধবধবে আর সুগোল সুঠাম স্তনভারের অধিকারিণী তারা। 'ত্রেপেল্'-এ সাধারণত তিন রুবল দক্ষিণা, আর সারারাতের জন্যে দশ।

সোফিয়া ভ্যাসিৎলিয়েভ্‌নার গণিকালয়, 'ওল্ড কিয়েভ', আর আনা মারকোভ্‌নার গণিকালয়—এই তিনটিই হ'ল দুই রুবলের প্রতিষ্ঠান আর একটু নীচুদরেরও বটে। বড়ো য়্যামাস্কায়ার বাকি গণিকালয়গুলো এক রুবলের, সেগুলো আরও খারাপ। আর ছোট য়্যামাস্কায়াতে সেপাই, ছিঁচকে চোর, কুলিমজুর, এরাই যাতায়াত করে বেশি। সেখানকার দক্ষিণা হচ্ছে পঞ্চাশ কোপেক মাত্র, সময় সময় তারও কম—আর বিলি-ব্যবস্থাও খুব খারাপ। বসবার ঘরের মেঝেটা উঁচুনীচু, খোলামকুচিতে ভরা। জানালা-গুলোতে লাল ন্যাকড়া ঝোলানো; শোবার ঘর তো নয়, যেন এক-একটা

খোপ—পাতলা পার্টিসন দিয়ে ভাগ ভাগ করা ; বিছানার সব চাদরে দাগ ; লেপ হচ্ছে ফ্লানেলের—তাও পুরোণো, ময়লা, আর এখানে-ওখানে ছেঁড়া। জায়গাটার আবহাওয়াও বিশ্রী—নরনারীর দেহ-নিঃস্রাব আর মদের গন্ধ মেশানো ধোঁয়ায় ভর্তি, বিলাসিনীরা ক্যালিকোর ছাপা পোষাকে কোনও রকমে সেজেছে ; কেউ বা পরেছে মাঝিমাল্লার পোষাক। গলার আওয়াজ তাদের ভাঙা ভাঙা, নয়তো খোনা। কারও নাক ঝুলে পড়েছে, কারও বা মুখে গতরাত্রির মারামারি কামড়াকামড়ির চিহ্ন ; সেই মুখই তারা আবার সাজিয়েছে লাল সিগারেটের বাক্স থুতু দিয়ে ভিজিয়ে গালের উপর বিশ্রী করে এঁটে দিয়ে।

'পুণ্য-সপ্তাহের' শেষ তিন দিন আর ধর্ম-প্রচারের রাত্রিটা ( যখন পাখীরা পর্যন্ত নাকি বাসা বাঁধে না, আর বেশ্যারাও চুল বাঁধে না ) ঐ ক'টি দিন ছাড়া বছরের প্রতি সন্ধ্যায় ঐ সব গণিকালয়ের দরজার সামনে লাল আলো জ্বলে ওঠে ! বড়োদিনের সুসজ্জিত রাস্তা যেন ! সব জানালা দিয়ে আলো এসে পড়েছে, ভেসে আসছে বেহালা-পিয়ানোর মন-মাতানো সুর, গাড়িগুলো আসা-যাওয়া করছে,—সব কয়টা গণিকালয়েরই সদর দরজা খোলা। রাস্তায় দাঁড়িয়ে দরজা দিয়ে দেখা যায় সিঁড়ি, বারান্দা, আর সামনের হলের সুইস্ দৃশ্য আঁকা সবুজ দেওয়াল ( সুইজারল্যাণ্ডের সঙ্গে এদের কিসের সম্পর্ক ? )। সকাল পর্যন্ত এ সিঁড়ি দিয়ে কত যে লোক ওঠে আর নামে ! এখানে সকলেই আসে—আশাহত, বয়স্ক ; ক্ষণিক উত্তেজনাকামী ছেলেরাও আসে—সামরিক স্কুলের, হাই-স্কুলের, তাদের শিশু বললেই হয়। দাড়িমুখোরা তো আসেই। তা'ছাড়া সমাজের স্তম্ভ বলা যেতে পারে এমন সব মান্যগণ্য নাগরিকরাও সোনার চশমা এঁটে সেজেগুজে এসে থাকেন ; নব-বিবাহিতেরা, বিখ্যাত অধ্যাপকেরা, কেউই বাদ যান না। চোর আসে, খুনে আসে, আবার উকিল আসেন, আসেন ন্যায়ধর্মের ধ্বজাদণ্ডধারী। নামকরা লেখকরা এবং যাঁরা মেয়েদের স্বাধীনতা ও সমানাধিকার নিয়ে লিখে থাকেন—তাঁদেরও দেখা

মেলে এখানে। এ ছাড়া গোয়েন্দা আসে, পলাতক আসে, সরকারী কর্ম-চারীরা আসেন, ছাত্রেরা আসে, রোগীরা আসে, সুস্থ-সবলরা আসে; আবার অনেকে আসে যারা পুরোণো ঘাগী, কোনও পাপই যাদের বাকি নেই। বিকলাঙ্গ, বোবা, কালা, কাণা, নেকো, মোটা, সরু, টেকো, ভীরু, বাঁদর-মুখো—হরেক-রকমের লোকের দর্শন মেলে এখানে। এরা দিব্যি আসে—যেন কোনও রেস্তর"ায় এসেছে। আসে, বসে, সিগারেট ফোঁকে, মদ খায়—দেখায় যেন কতই না আমোদ পাচ্ছে। অশ্লীল ভঙ্গীতে নাচেও তারা আর নাচের জন্যে মেয়েদেরও সঙ্গে সঙ্গে বেছে নেয়। দক্ষিণা আগেভাগেই দিয়ে দেয় তাড়াতাড়ি; তারপর যে-শয্যায় তার পূর্বগামীর দেহের উত্তাপ তখনও রয়েছে মাখানো, সেই বারোয়ারি বিছানায় অন্ধ খেয়ালের বশে সে বিশ্বের মহত্তম, মধুরতম রহস্যে—নবপ্রাণ সৃষ্টির রহস্যে মগ্ন হয়! আর ঐ নারীরা অবহেলা মেশানো আগ্রহে, বাঁধাবুলি আউড়ে, পেশাদারি অঙ্গভঙ্গী করে তাদের কামনা চরিতার্থ করতে সাহায্য করে—যেন কলের পুতুল! একই রাত্রে, একই রকমের কথায়, সেই একই রকমের হাসি আর অঙ্গভঙ্গীতে পর পর তৃতীয় চতুর্থ,…দশম—তারপর আরও যদি কেউ অপেক্ষা করতে থাকে তবে তাদেরও চরিতার্থ করতে বাধ্য তারা।

এইভাবে কাটে সারা রাত, তারপর সকাল হয়, ক্রমে ক্রমে নিস্তব্ধ হয়ে আসে য়্যামা। য়্যামাতে দিনের বেলায় লোক নেই। অধিবাসিনীরা ঘুমে অচেতন, দরজা বন্ধ। জানালার খড়খড়ি আর খোলা নেই। যখন সন্ধ্যা হয়—বিলাসিনীদের ঘুম ভাঙে—আবার রাতের জন্যে প্রস্তুত হয় তারা।

এইভাবে দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর ধরে, তারা 'বারোয়ারি অন্তঃপুরে' বাস করে। সমাজ তাদের দূরে সরিয়ে রেখেছে—পরিবার তাদের ত্যাগ করেছে। সমাজের খেয়ালের অধীন তারা—রয়েছে নগরের কামাগ্নিতে শান্তি-বারি সেচন করতে! পাপিষ্ঠের পাপলালসা থেকে

ভদ্র-পরিবারের মানসম্ভ্রম রক্ষা করছে ওই সব বারবিলাসিনী—ওই চার শ' মূর্খ, অলস, বন্ধ্যা রমণী।

—দুই—

বেলা দু'টো বেজে গেছে। আনা মারকোভ্‌নার দু'-রুবলের দ্বিতীয় শ্রেণীর প্রতিষ্ঠানটির সব কিছুই যেন ঘুমে অচেতন। বাঁধানো আর্শি আর চেয়ার দিয়ে সাজানো বৈঠকখানার ঘরটিও যেন পড়ে পড়ে ঘুমুচ্ছে! কোণে আধো আঁধারে, মকোভিস্কির আঁকা 'রুশীয় মহাপুরুষগণ' এবং 'স্নান' নামে ছবি দু'খানিও যেন তন্দ্রাচ্ছন্ন! গত রজনীতেও যথারীতি এখানে নাচ-গান-হল্লা চলেছিল; তামাকের ধোঁয়া আর বাজনার সুর ঘরময় ভেসে ভেসে বেড়িয়েছে; আর মেয়ে-পুরুষরা সারা দেহ দুলিয়ে দুলিয়ে আর হাত-পা ছুঁড়ে ছুঁড়ে জোড়ায় জোড়ায় অবিশ্রান্ত নেচে ফিরেছে। বাইরের রাস্তা আলোয় আলোময় হ'য়ে গিয়েছিল; ভোর অবধি গাড়ির পর গাড়ি এ-সব পথে যাতায়াত ক'রেছে!

এখন রাস্তায় কেউ নেই। গ্রীষ্মের রৌদ্রে রাস্তাগুলো ঝক্‌মক্ ক'রে জ্বলছে। বৈঠকখানার ঘরটায় জানালার পর্দাগুলো টেনে দেওয়া হয়েছে; তাই ঘরের ভিতরটা অন্ধকার আর ঠাণ্ডা। চিত্ত আকর্ষণের মতো কিছুই নেই সেখানে। গত রাত্রের পঙ্কিল আবহাওয়া ঘরের মধ্যে যেন থমকে স্থির হ'য়ে রয়েছে। সুগন্ধী, তামাক, রোগক্লিষ্ট নারী-দেহের স্বেদবিন্দু, মুখে মাখবার পাউডার, ঔষধি-সাবান, মেঝে পালিশ করবার গুঁড়ো—সব কিছুর গন্ধই একাকার হয়ে মিশে ঘরের মধ্যে করেছে এক বিশ্রী আবহাওয়ার সৃষ্টি!

আজ 'ত্রিনীতি' উৎসব। তাই প্রাচীন প্রথামতো প্রতিষ্ঠানের পরিচারিকারা বাজার থেকে জলা-ঘাস কিনে এনে ঘর-দরজার যেখানে পেরেছে সাজিয়েছে; মেয়েরা তখনও ঘুমিয়ে। পরিচারিকারা দেবমূর্তির সম্মুখে আলো দিয়ে বেশ ক'রে সাজালো। বিলাসিনীরা নিজ হাতে এসব

কাজ করে না। ভয় পায়, যে-হাতে নিশীথে ক'রেছে কামচর্চা, সে-হাতে প্রভাতে দেবতার পরিচর্যা! না।

সদর-দরজাও সাজানো হয়েছে। কিন্তু বাড়ির ভিতরটা এখনও যেন ফাঁকা ফাঁকা। কেবল রান্নাঘর থেকে কাট্‌লেটের জন্যে মাংস কুচোনোর শব্দ পাওয়া যাচ্ছে!...প্রতিষ্ঠানের একটি মেয়ে—নাম তার লিউব্‌কা, দেখতে খুব ভালো না হ'লেও দেহের গড়ন মন্দ নয়, খালি পায়ে, হাত-কাটা একটা জামা গায়ে, ভিতরের উঠানে নেমে এল। গতরাত্রে তার ঘরে ছয়জন অতিথি জুটেছিল বটে, কিন্তু কেউই সারারাত তার সঙ্গে কাটায়নি। তাই গোটা বিছানাটায় বেচারা একটু আরামে ঘুমুতে পেরেছিল। হয়তো তাই ঘুমও তার আগেই ভেঙেছিল, মানে, বেলা দশটায় এবং খুসি হ'য়েই ঘরের মেঝে আর রান্নাঘরের টেবিল ঘসতে রাঁধুনীকে সে এসে সাহায্য করতে লাগল। পরে সে শিকলে বাঁধা 'য়্যামর' নামে কুকুরটাকে মাংসের টুকরোগুলো খাওয়াতে বসল। কুকুরটা তার সামনের পা'দুখানা উঁচু ক'রে, মেয়েটার ঘাড়ের উপর প'ড়ে তার হাত থেকে মাংসের টুকরোগুলো কেড়ে নেবার চেষ্টা করতে লাগল—শিকল ছিঁড়ে যায় আর কি! মেয়েটি রাগের ভাণ ক'রে বলল, "দুষ্টু, তুই ভেবেছিস তোকে দেবার জন্যেই এই টুক্‌রোগুলো এনেছি, না? না—দেব না তোকে—"

কিন্তু দিল তাকে। আদরও করল। মন আজ তার খুসিতে ভরা! রাত্রে ঘুমও হয়েছে ভালো আর তার উপর আজ 'ত্রিনীতি' উৎসব। কতদিন পরেই না এল! রাতের অতিথিরা রাত শেষ হ'তেই গেছে চ'লে। আবার তো যে-যার কাজে যেতে হবে! কেবল বৈঠকখানায় কয়েকজন মাত্র বসে কফি খাচ্ছিল। কে ওরা?

ওদের মধ্যে একজন হচ্ছে বাড়িউলী আনা মারকোভ্‌না। বয়স প্রায় ষাটের কাছাকাছি। দেখতে ছোট্টটি—গোলগাল। চোখদুটো ফিকে নীল—মেয়েলি ধরণেরই। কিন্তু মুখখানা বড্ড যেন বুড়োটে! ঠোঁটের রঙ লালচে,

নীচের ঠোঁটখানা একটু ঝুলেও পড়েছে! স্বামীও একটি আছে—নাম ইসাইয়া সাভিচ্; ছোট্ট মানুষটি—চুপ চাপ, বুড়ো, আর স্ত্রীর 'ভেড়ো'। সে এই বাড়িতেই দরওয়ানের কাজ করত এককালে—; অবশ্য, আনা মারকোভ্না তখন ছিল এ বাড়ির পরিচারিকা। ইসাইয়া নিজেরই চেষ্টায় বেহালা বাজাতে শিখেছিল, তাই এখন নাচের সঙ্গে—আর দরকার হ'লে শবযাত্রার সঙ্গেও—বেহালা বাজায় সে। এখন এ বাড়ীর দু'জন পরিচালিকা। বড়টির নাম—এম্মা এডওয়ার্ডোভ্না,—লম্বা—পূর্ণাঙ্গী—বয়স ছেচল্লিশ। বাদামি রংয়ের চুল আর ঢেউ-খেলানো থুৎনি তার। চোখের কোলে কালো দাগ। গায়ের রঙ মেটে-মেটে। চোখদু'টো ছোট ছোট আর কালো; চাপা নাক; আর ঠোঁট দু'খানা পাতলা। বেশ রাশভারী লোক সে। এ বাড়ির সকলেই জানে—আর দু'এক বছর পরে আনা মারকোভ্না যখন অবসর নেবে আর এই প্রতিষ্ঠানের সব স্বত্ব, মায় আসবাবপত্র পর্যন্ত সব কিছুই বিক্রি করে দেবে, তখন এই এম্মা-ই কিছু নগদ টাকা দিয়ে আর বাকিটা হুণ্ডি দিয়ে কিস্তিবন্দীতে প্রতিষ্ঠানটি নিজের নামে ক'রে নেবে। তাই মেয়েরা বর্তমান বাড়িউলী আনার মতোই এম্মাকে মান্য ক'রে চলে। যে-সব মেয়ে ভুল করে বসে, এম্মা তাদের ভীষণ ঠেঙায়। বেশ হিসেব ক'রে, কায়দা ক'রে, মারতে জানে সে। তাতে তার মুখের শান্ত ভাব একটুও বদলায় না—অদ্ভুত! আবার, ঐ সব মেয়েদের মধ্যেই তার একটি করে প্রিয়পাত্রীও জুটে যায়। তার উপর চলে প্রেমের অত্যাচার, আবার তাকে হিংসেও করা চাই। এ আবার তার মারের চেয়েও মারাত্মক!

ছোট পরিচালিকাটি হচ্ছেন যোশিয়া। উনি সাধারণ মেয়েদের মধ্যে থেকে 'প্রমোশন' পেয়ে উঁচুতে উঠেছেন। মেয়েরা তাঁকে দুষ্টুমি ক'রে, কখনও বা মন রাখতে, 'ছোট-গিন্নী' ব'লে ডাকে। মেয়েটি সঞ্চয়ী, চালাক আর একটু কুটিল! গায়ের রঙ গোলাপি। কোঁকড়ানো চুল। অভিনেতা বা হাস্য-রসিকদের সে পছন্দ করে। এম্মার উপর তার হিংসে।

পঞ্চম জন হচ্ছেন স্থানীয় পুলিশ ইন্সপেক্টর বারকেশ। খেলোয়াড় লোক ; টেকো ; মুখে লাল দাড়ি। চোখ দু'টো নীল, গলার স্বর কর্কশ হ'লেও মন্দ নয়। সকলেই জানে—আগে সে গোয়েন্দা-বিভাগে কাজ করত, বদমায়েসদের ঠাণ্ডা করতে সে একজন ওস্তাদ। কয়েকটি অপকর্মও করেছে সে নিজে। কেন, শহরের সকলেই তো জানে—বছর দুই আগে সে এক সত্তর বছরের শাঁসালো বুড়ীকে বিয়ে করে, আর এই তো গত বছরেই তার গলায় লাগায় ফাঁস। যাক—ব্যাপারটা কোনও রকমে চাপা দিতে পেরেছিল—তাই রক্ষে!

ইন্সপেক্টর ননী মেশানো কফি পান করছিল আর ভাব দেখাচ্ছিল যেন বাড়ির লোকদের কৃতার্থ করছে সে কফি খেয়ে।

বাড়িউলী বলল: 'আচ্ছা, কী হবে ফোমা ফোবিচ্? এ ব্যবসায় লাভ তো ঘোড়ার ডিম। তাই নয় কি?'

বারকেশ ধীরে ধীরে কফির কাপটা তুলে নিয়ে একটু চুমুক দিল ; তারপর আর একটু কফি খেয়ে গোঁফ জোড়ায় আঙুল বুলিয়ে বললো: 'তুমিই ভেবে দেখো, মাদাম শোইবেস, আমার দায়িত্বটা! মেয়েটাকে ফুসলিয়ে নিয়ে আসা হয়েছে এখানে এই—কী বলব, ভদ্রভাষায় বলি, কুস্থানে। এখন তার বাপ-মা করছে খোঁজাখুঁজি। বেশ! তাকে এক জায়গা থেকে আর এক জায়গায় সরানোও হচ্ছে ; এখন সে তোমারই হাতে এসেছে—আর ভেবে দেখো ব্যাপারটা ঘটছে আমারই এলাকার মধ্যে। এখন আমি কী করতে পারি?'

'কিন্তু, মিঃ বারকেশ, সে তো এখন সাবালিকা।'—বাড়িউলী উত্তর দিল।

'হ্যাঁ, সাবালিকা!'—ইসাইয়া সাভিচ্ বলল: 'তার সম্মতি-পত্রও আছে। নিজের ইচ্ছায়—'

এম্মা বল্ল: 'মাইরি, এখানে সে নিজের মেয়ের মতোই রয়েছে।'

ইন্সপেক্টর একটু বিরক্ত হ'য়ে ভ্রূ কুঁচ্কে বল্ল:—'আমি তা' বলছি নে। কিন্তু আমার অবস্থাটা বুঝে দেখো। একটা কর্তব্য তো আছে।

বাড়িওয়ালী হঠাৎ উঠে দাঁড়িয়ে, চটি পায়ে দরজার কাছে এসে ঢুলু ঢুলু চোখে বলল: 'মিঃ বারকেশ, একটু এদিকে আসুন না! দেখুন তো, এখানটা ভেঙে জায়গাটা বড়ো করলে কেমন হয়!'

'দেখি তো।'—ইন্সপেক্টর উঠে গেলেন।

দশ মিনিট বাদে দু'জনেই ভিতর থেকে বৈঠকখানায় ফিরে এলেন। বারকেশের হাতে একখানা একশ' রুবলের নতুন নোট—পকেটে ঢুকছে! ভুলিয়ে আনা মেয়েটির বিষয়ে আর কোনও কথা হ'লো না।

আলোচনা চলতে লাগল এখনকার ছেলেদের লঘুগুরু জ্ঞানের অভাব নিয়ে। ইন্সপেক্টরই কথা পাড়লেন:—'আমার একটি ছেলে আছে—স্কুলে পড়ে—পল্! পাজিটা একদিন এসে বলে কিনা, বাবা, স্কুলের ছেলেরা আমার পেছনে লাগে; বলে, তুমি নাকি পুলিশের লোক আর তুমি নাকি বেশ্যাবাড়ির খবরদারি কর আর তাদের কাছ থেকে ঘুস খাও।—শোনো একবার কথা!'

'সে আবার কী কথা!'—আনা আমতা আমতা ক'রে বলে।

'আমিও ধমকে দিয়েছি তাকে।'—ইন্সপেক্টর বলল: 'বলেছি, হেডমাস্টারকে বলিস, ফের যদি ও-রকম কথা শুনি, দেব গভর্ণরের কাছে নালিশ ঠুকে। কিন্তু ও ছোঁড়া বলে কী জান? বলে, আমি আর তোমার ছেলে নই—তুমি অন্য ছেলের খোঁজ করো। শোনো কথা! তা' আমিও উচিত শিক্ষা দিয়ে দিয়েছি! ওঃ, তাই কথা বলেন না আমার সঙ্গে! আরও শিক্ষার দরকার—'

'আর বলতে হবে না—' আনা কাঁদো কাঁদো হ'য়ে বললো: 'এই আমাদের বাড়ি—। হাইস্কুলে পাঠালাম তাকে, কোথায় ভালোটা শিখবে—তা নয়, ফিরে এল যখন তখন তার মুখের বুলি শুনে তো আমি একেবারে থ'!'

'সত্যি।'—ইসাইয়া সায় দিল।

'যা বলেছ!'—ইন্সপেক্টর যোগ দিলেন: 'আজকালকার ছেলে মেয়েগুলো যেন কী হয়েছে। কেলেঙ্কারি! বাপ-মায়ের ওপর ভয়-ভক্তি নেই; নৈতিক অধঃপতন হচ্ছে। গুলি করে মারা উচিত ওদের।'

এমন সময় যোশিয়া হঠাৎ ব'লে উঠ্ল: 'ভালো কথা, গত পরশুর ব্যাপার বুঝি জানেন না? একটা লোক এসেছিল্, বেশ জোয়ান—'

'থাম, থাম!'—এম্মা ধমকে থামিয়ে দিল তাকে: 'যা, বরং ছুঁড়ীগুলোর খাবার জোগাড় করগে যা!'

বাড়িউলী আরম্ভ করল: 'কাউকে দিয়ে কিছু হবার যো নেই। ছুঁড়ীগুলো পীরিতের নাগর নিয়েই ব্যস্ত; কাজের বেলায় সব ঢুঁ ঢুঁ!'

এমন সময় কে যেন ভিতরের দরজায় ধাক্কা দিল। মেয়েলি গলা: 'পয়সাটা নিয়ে একখানা টিকিট দিন তো!'

ইন্সপেক্টর উঠে দাঁড়াল: 'আচ্ছা, আসি এবার!'

'আর এক গ্লাস হবে না?'—ইসাইয়া জিজ্ঞেস করল।

'নাঃ, থাক—অশেষ ধন্যবাদ!'

'আবার আসবেন!'

'হ্যাঁ, আবার বলে যাই—' ইন্সপেক্টর বলল: 'মেয়েটাকে অন্য জায়গায় সরিয়ে দিয়ো। তোমাদের ভালোর জন্যেই বলছি। আসি!'

ইন্সপেক্টর চলে গেলেন।

এম্মা এডওয়ার্ডোভ্না মুখ ভেঙচে বলে উঠল: 'খচ্চর কোথাকার!'

## —তিন—

ক্রমে তারা ঘর থেকে বেরুতে লাগল। ঘর তখনও অন্ধকার; সাজানো জলা ঘাসের গন্ধে ভরপূর, নিস্তব্ধ!

সন্ধ্যা ছ'টার খাওয়া না-হওয়া পর্যন্ত মেয়েদের হাতে সময় থাকে অফুরন্ত। রোজই এ-সময়টা বড়ো একঘেয়ে আর ফাঁকা ফাঁকা ঠেকে। অনেকটা লম্বা

ছুটির কর্মহীন দিনগুলোর মতো। কোন কাজ তো নেই—তাই তারা সে সময়টা শুধু পেটিকোট আর হাতকাটা ঢিলে জামা গায়ে, খালি পায়ে এঘর-ওঘর করে বেড়ায়। গা-ধোয়া কি চুলবাঁধার নাম নেই। হয়তো পিয়ানোতে আঙুল ঠুকে ঠুন্ করে অযথা একটা আওয়াজ করল আর নয়তো এ-ওর সঙ্গে আরম্ভ করল বচসা।

লিউবকা আর নিউরা কতকগুলো ফল আর সূর্যমুখীর বীচি কিনে এনে জামার বুকের মধ্যে রেখে সামনের রাস্তার বেড়ার ধারে দাঁড়িয়ে দাঁড়িয়ে খাচ্ছিল আর লোক-চলাচল দেখছিল! আলোওয়ালা এসে রাস্তার বাতিতে কেরোসিন ঢেলে দিয়ে গেল; একজন পুলিশ একখানা রেজেস্ট্রী বই বগলে নিয়ে ঘুরে বেড়াচ্ছে; আর এক গণিকালয়ের একজন পরিচারিকা দৌড়ে রাস্তা পার হ'য়ে দোকানে চলে গেল।

নিউরা মেয়েটা ছোট; চোখ দুটি তার নীল, রঙ ফর্সা, চুলগুলি চিকণ, কপালের নীল শিরাগুলো দেখতে পাওয়া যায়। মুখখানি দিব্যি ভালোমানুষের মতো। বেশ চট্‌পটে, সব কিছুতেই নাক গলানো চাই; সকলের মতে মত দিতেও পারে; একখানি গেজেট বলা যেতে পারে তাকে; আর এত তাড়াতাড়ি সে কথা বলে যে, মুখ দিয়ে থুতু ছুটতে আর ফেনা উঠতে থাকে, —কচি ছেলেমেয়েদের মতো! সামনের ওষুধের দোকান থেকে কে-এক ছোকরা চট্ করে বেরিয়েই, দৌড়ে কাছের একটা গণিকালয়ে গিয়ে ঢুকে পড়ল।

'প্রোখোর আইভানোভিচ্, ও প্রোখোর আইভানোভিচ্'—নিউরা ডাকতে লাগল তাকে।

'আরে এদিকে এসই না একবার!'—লিউবকা যোগ দিল।

নিউরা হাসতে হাসতে চেঁচাতে লাগল: 'আরে, পাছ'খানা অন্তত গরম করে যাও!'

এমন সময় সদর দরজা খুলে দেখা দিল এম্‌মার গম্ভীর মূর্তি।

'ও আবার কী অসভ্যতা !'—ধমকে উঠল এমমা : 'কতবার বলতে হবে যে দিনের বেলায় লাফিয়ে লাফিয়ে রাস্তায় আসবে না ! তাও আবার ঐ পোষাকে ! তোমাদের কি একটুও কাণ্ডজ্ঞান হবে না ? ছিঃ, ছিঃ ! খামকা লোকের কাছে নিজেদের মান খোয়ানো ! ঈশ্বরকে ধন্যবাদ দিও যে তোমরা ছোট য়্যামাস্কায়ার ছোটলোকদের আস্তানায় গিয়ে পড়নি, আর সে কথা মনে রেখো।'

মেয়েদুটি বাড়ির মধ্যে ঢুকে গিয়ে রান্নাঘরে বসে সূর্যমুখীর বীচি চিবোতে লাগল।

এদিকে ছোট মান্কার ঘরে অনেকেই জড়ো হয়েছে। মান্কা আর জো বিছানার ধারেই বসে তাসে '৬৬' খেলছে। জো-কে দেখতে ভালোই, ভ্রূদুটি বাঁকানো, চোখদুটি ভাসা ভাসা, রং ফর্সা, রুষীয় গণিকা বলে বেশ চেনা যায়। ছোট মান্কার প্রাণের বন্ধু জেনী তাদের পেছনে শুয়ে শুয়ে দ্যসিয়ে ডুমার লেখা 'রাণীর নেক্লেস্' নামে একখান ছেঁড়া উপন্যাস পড়ছে আর সিগারেট ফুঁকছে। বাড়ির মধ্যে ও একাই বই পড়তে ভালোবাসে আর পড়েও বেশ মন দিয়ে। রোমাঞ্চকর, দ্বন্দ্বযুদ্ধের গল্প, এসব ওর বেশ ভালো লাগে। কোন বীর দ্বন্দ্বযুদ্ধের আগে নিজের জুতোর ফিতে খুলে প্রতিদ্বন্দ্বীকে বোঝাচ্ছে যে সে যুদ্ধে এক পা'ও হঠ্‌বে না, তারপর শত্রুকে তরোয়াল দিয়ে বিঁধে হয়তো দুঃখ করছে যে শত্রুর দামী জামাটায় একটা ফুটো হয়ে গেল। কিংবা গল্পের নায়ক সোনায় ভরা থলি এদিক-ওদিক ছুঁড়ে ফেলছে। চতুর্থ হেন্‌রীর প্রেম-কাহিনীও তার মন্দ লাগে না। আসল কথা, সে ভালোবাসে ফরাসী ইতিহাসের রোমাঞ্চকর বীরত্বের বিচিত্র কাহিনী। জেনী কিন্তু বেশ বুদ্ধিমতী, আর কাজের মেয়ে ; লম্বাটে, ছিপছিপে, চোখদুটি সুন্দর, একটু যেন গোঁফের রেখা আছে !

ঠোঁট থেকে সিগ্রেট না নামিয়ে, আঙুলে থুতু লাগিয়ে বইয়ের পাতার পর পাতা উল্টে যায় সে। পেটিকোট হাঁটু পর্যন্ত উঠে গেছে, পায়ের

গড়ন খুব ভালো নয়—পায়ের বুড়ো আঙুলের তলায় 'কড়া' পড়েছে বিস্তর।

কাছেই পায়ের উপর পা' দিয়ে তামারা বসে আছে। কী যেন সেলাই করছে সে মাথা নীচু করে। ওকে শান্ত বলেই মনে হয়; দেখতে ভালোই, চুল তার গাঢ় রংয়ের। আসলে তার নাম—গ্লিসেরা বা লিউকেরিয়া। কিন্তু গণিকালয়ে ও ধরণের নাম, যেমন ম্যাট্রেনাস, সাইক্লিটিনিয়াস এসব চলে না।

তামারা এককালে ছিল সন্ন্যাসিনী, তাই ওর মুখে এখনও মঠের সন্ন্যাসিনী-দের মুখের মতো ভীরুতা ও নম্রতা মেশানো, ক্রূরতার আভাস পাওয়া যায় না সেখানে। একা একা থাকতেই ভালোবাসে ও। নিজের গত-জীবনের কথা নিয়ে আলোচনা করা ও পছন্দ করে না—কিন্তু হাবভাবে আর চোখের দিকে চাইলে মনে হয় সন্ন্যাসিনী হওয়া ছাড়াও ওর গত-জীবনের ইতিহাস বৈচিত্র্যপূর্ণ। কী একটা ব্যাপারে অন্যান্য মেয়েরা জানতে পারল, তামারা ফরাসী আর জার্মান্ ভাষা বেশ বলতে পারে। অবাক কাণ্ড! ওর মধ্যে কেমন যেন এক সংযম আর শক্তির পরিচয় পাওয়া যায় মাঝে মাঝে। তাই বাইরে সে শান্তশিষ্ট হলেও, বাড়িশুদ্ধ লোক ওকে খাতির করেই চলে—তা সে বাড়িউলী থেকে আরম্ভ করে বড়ো ছোট দুই পরিচালিকা, মায় গেটের দরোয়ানটা পর্যন্ত! রঙের তুরুপ মেরে জো বলল: 'নে, এবার ঠেকা। আমার হয়েছে চল্লিশ। আর আছে ইস্কাপনের টেক্কা, মানে দশ ফোঁটা—বুঝেছ, মান্‌কা রাণী। মোট সাতান্ন আর এগারো—আটষট্টি। তোর কত?

'মোটে তিরিশ।'—মান্‌কা গম্ভীর হয়ে বলল: 'তোর খেলা মনে আছে তাই; কী বল, তামারা!

'হ্যাঁ, তাই।'—সেলাই থেকে মাথা না তুলেই তামারা সায় দিল।

জো ময়লা পুরোণো তেলচিটে তাসগুলো ভালো করে মিশিয়ে নিয়ে

মান্‌কাকে ঘাঁটতে দিল। ততক্ষণে তামারা সেলাই না থামিয়েই শান্তকণ্ঠে বলতে সুরু করেছে: 'সত্যি, ভাই, মঠে যখন ছিলাম সে এক রকম সেলাই ছিল; সোনা দিয়ে, ঘাস, ফুল দিয়ে বেদীর উপর এম্‌ব্রয়ডারী করতে হ'ত! শীতের সময় ঘরের মধ্যে বসে আলো অন্ধকারে এসব করতাম। তেলের আলো জ্বলত আর গন্ধ বেরুত। কারও গল্প করবার উপায় ছিল না—গুরুমা ছিলেন ভীষণ কড়া। কখনও কখনও ধর্মসংগীত গাইতাম আমরা, ভালোই গাইতাম! বেশ কাটত দিনগুলো—বাইরে তুষারপাত হ'ত, জানলা দিয়ে তাই দেখতাম—সে সব এখন যেন স্বপ্ন!—'

জেনী পেটের উপর ছেঁড়া উপন্যাসখানা রেখে জোরে মাথার উপর দিয়ে পোড়া সিগ্রেটটা ছুঁড়ে ফেলে দিয়ে ঠাট্টা করে বল্‌ল: 'তোদের ও-সব গল্প আমার জানা আছে, ছেলে হ'লেই ছুঁড়ে ফেলে দিতিস তো! তোদের ঐ মঠমন্দিরগুলো শয়তানের আড্ডা!'

'চল্লিশ।—আগে ছেচল্লিশ ছিল—ব্যস্‌!'—আনন্দে হাততালি দিয়ে উঠল ছোট মান্‌কা।

তামারা লিওনার্ডো-দ্যা-ভিঞ্চির আঁকা মোনা লিজার হাসি হেসে বলল: 'লোকে সন্ন্যাসিনীদের বিষয়ে অনেক কিছুই বলে বটে। আর যদি হয়েই থাকে কোনও দিন কোনও পাপ কাজ—'

জো হঠাৎ বলে উঠ্‌ল: 'কোরো না পাপ, সয়ো না তাপ।' জেনী বলল: 'তামারা, তুই ভাই এক অদ্ভুত মেয়ে। তোকে যতই দেখি ততই অদ্ভুত মনে হয়। যাক, ওটা সেলাই করছিস কি-জন্যে?'

'একটা কিছু করে সময়টা তো কাটাতে হবে। আমি আবার তাস খেলতেও জানি নে—ভালোও লাগে না।'—তামারা উত্তর দিল।

জেনী বলতে লাগল: 'সত্যি তুই অদ্ভুত! আমাদের সকলের চাইতে তোর কাছেই লোক আসে বেশি। অথচ টাকা না জমিয়ে বোকার মতো কেবলই খরচ করিস তুই। সাত রুবল দামের সেণ্টের কী দরকার তোর বল

দেখি? তারপর ঐ সিল্কের জামা—পনের রুবল দিয়ে কিনাল—কেন?—তোর সেনেস্‌কার জন্যে না কি?'

—'হ্যাঁ রে হ্যাঁ, সেনেস্‌কার জন্যে।'

—'মাইরি, কী রত্নই না কুড়িয়ে পেয়েছিস! পয়লা নম্বরের চোর ওটা। আসে যেন সেনাপতির মতো ঘোড়ায় চড়ে। অনেক ভাগ্যি যে এখনও তুই ওর হাতে মার খাস নি! চোর ছ্যাঁচড়ের কম্মই তো ঐ। ভয় করে না তোর?'

তামারা দাঁত দিয়ে সুতো কেটে বলল: 'যা তা করলেই হলো!'

—'ঐ জন্যেই তো আমার আশ্চর্য লাগে। তোর মতো যদি রূপ আর বুদ্ধি থাকত তা হ'লে একটা বেশ বড়ো গোছের রুই-কাৎলা পাকড়ে নিজের ভবিষ্যৎ গুছিয়ে নিতাম।'

'তুইও তো সুন্দরী, তেজী, সাহসী—' টামারা বলল।

'কিন্তু তোর ঘরেই ভালো লোক আসে।'—জেনী বলল: 'আর আমার কাছে আসে যত সব বুড়ো আর না হয় খোকা। আমার কপালটাই মন্দ। আর ঐ সব খোকাদের ওপর আমার ঘেন্না ধরে গেছে। কেমন আসে ভীরুর মতো—তাড়াতাড়ি ঢুকে পড়ে কাঁপতে থাকে; তারপর লজ্জায় কী যে করবে ভেবে পায় না। তখন মনে হয় দিই নাকে এক ঘুঁসি বসিয়ে। রুবল দেবার আগে পকেটের মধ্যে মুঠো করে ধরে রাখে, তাই রুবল গরম আর ঘামে ভিজে থাকে—এমন অদ্ভুত! দুধের ছেলে আর কি! তার মা হয়তো দশটা করে কোপেক দিয়ে থাকে তাকে ফ্রেঞ্চ রোল আর সসেজ খাওয়ার জন্যে, আর তিনি তাই থেকে বাঁচিয়ে মেয়েমানুষের মাংস চেখে চেখে বেড়াচ্ছেন! শোন তবে বলি: কয়েকদিন আগে মিলিটারী স্কুলের একটি অল্পবয়সী ছাত্র তো এলেন আমার ঘরে। ঠাট্টা করে বললাম তাকে: এই নাও লক্ষ্মীটি চকোলেট, যাওয়ার সময় চুষতে চুষতে যেও! শুনে তো 'বাবু' রেগে টং প্রথমে; কিন্তু লোভ সামলাতে পারলেন না।

লক্ষ্য করে দেখি—রাস্তায় বেরিয়েই 'খোকা-নাগর' আমার চকোলেট মুখে পুরেছেন! বিচ্ছু!'

'বুড়োদের নিয়ে আরও মুস্কিল! কী বলিস, জো?'—ছোটমান্‌কা দুষ্টুমি ক'রে বলল।

জো ততক্ষণ তাস খেলা শেষ ক'রেছে! মান্‌কার কথা শুনে জো হাস্‌বে, না, রাগবে বুঝতে পারলে না। মানে, জো-এর ঘরে এক বুড়ো আসত—বেশ বড়ো সংসার তার! বুড়োর আবার একটা বিদঘুটে রকমের অভ্যাস ছিল। তাই বাড়িশুদ্ধ সবাই ঐ নিয়ে হাসাহাসি করত।

জো কী করবে এর মধ্যে ভেবে নিয়েছে। সুর ক'রে চেঁচিয়ে বলল, 'আ গেল যা—মরণ আর কী!'

এমন সময় হঠাৎ জেনীর কেন যেন পুলক জেগে উঠল। মান্‌কাকে বিছানার উপর ফেলে দু'হাতে জড়িয়ে তার চুলে, ঠোঁটে, চোখে চুমু খেতে খেতে গদগদ স্বরে বলতে লাগল:—'আমি কিন্তু আমার এই ছোট্ট-মান্‌কাকে, মানকু-সোনাকে, লক্ষ্মীমণিটিকে সব চাইতে ভালোবাসি।'

'ছাড় ছাড়—কী হ'চ্ছে জেন্‌কা!'—নিজেকে ছাড়াবার জন্যে সে ঝটাপটি লাগিয়ে দিল। যখন রেহাই পেল—তখন তার সুন্দর চুলগুলো এলোমেলো হ'য়ে গেছে; ধ্বস্তাধ্বস্তিতে গাল দু'টো লাল হ'য়ে উঠেছে—লজ্জায়-কৌতুকে চোখ দু'টো ঝাপ্‌সা ও নত হয়ে প'ড়েছে!

বাস্তবিকই, মান্‌কা মেয়েটা শান্ত-ধীর। প্রাণে দয়ামায়াও আছে। সকলের মন রাখতে চেষ্টা করে—তাই তাকে সবাই ভালোবাসে, একটুতেই লজ্জা পায়—তখন দেখতে তাকে ভারী সুন্দর লাগে। রাত্রে ৩।৪ গেলাস মদ খেলে তাকে কিন্তু আর চেনবার যো থাকে না। তখন ঘরের 'অতিথির' উপরও হাত তুলতে সঙ্কোচ হয় না তার—কিংবা মদভরা গেলাস কি বাতিদানই হয়তো উল্টে ফেলল; 'বাড়ীউলির চৌদ্দ-পুরুষকেও স্বর্গে তুলে দিল হয়তো।

—'এই মেয়েরা সব, খেতে চলো!'—বাড়ির 'ছোট-গিন্নী' যোসিয়া বারান্দা দিয়ে ছুটতে ছুটতে এল। 'চলো সব—খাওয়ার সময় হয়েছে।'

সবাই রান্নাঘরে গেল—সেই পোষাকেই, হাত-মুখ না ধুয়েই। তৈরি হয়েছে টমেটোর স্থপ্, কাট্‌লেট্, ক্রীম-রোল্। কিন্তু তেমন খিদে নেই কারোর। স্কুলের মেয়েদের মতো সবাই প্রায় দোকান থেকে মুখরোচক এটা-ওটা আনিয়ে খেয়ে খিদে নষ্ট ক'রে ফেলেছে। কেবল পাড়াগেঁয়ে মেয়ে নীনা চারজনের খাবার একাই খায়; এদের মতো তার খিদে এখনও নষ্ট হয়নি। কারণ নতুন এসেছে সে এখানে। এক দোকানদার তাকে গ্রাম থেকে ভুলিয়ে এনে এখানে বিক্রী ক'রে দিয়ে যায়।

জেনী ক্রীম-রোলে এক কামড় দিয়ে নীনাকে বলল, "লক্ষ্মী কেরু্শা, তুই আমার এই কাট্‌লেট্‌টা খা, আমার খিদে নেই। তুই খেলে বরং তোর শরীর ভালো হবে।'

তারপর আর সবাইকে ডেকে সে বলল, 'শোন তোরা, আমাদের নীনার পেটে টেপ্-ওয়ার্ম আছে, তাই ও বেশি খেতে পারে, কারণ নিজের পেট আর পোকাটার পেট দুটো পেট ভরাতে হয় কি না!'

নীনা গেল চটে।—'আমার পেটে, না, তোর পেটে টেপ্-ওয়ার্ম আছে? তাই তুই দেখতে অমন রোগাটে।'

তারপর চুপ করে নিজের মনে ধীরে সুস্থে খেয়ে উঠতে না উঠতেই তার একটু তন্দ্রা এল।

ইতিমধ্যেই আবার যোশিয়ার গলা শুনতে পাওয়া গেল: 'কই গো মেয়েরা, নাও, এবার সব সাজগোজ করোসে, দেরি কোরো না।'

কয়েক মিনিটের মধ্যেই ঔষধি-সাবান আর সস্তা ও-ডি-কোলনের গন্ধে ঘরগুলো সব ভরে উঠল; মেয়েরা সব সন্ধ্যারাণী সাজছে।

## চার

গোধূলির সোনালি আলো ক্রমে গাঢ় কালো অন্ধকারে পরিণত হ'ল। আনা মারকোভ্‌নার গণিকালয়ের চাকর সাইমন বৈঠকখানায় আলো জ্বালিয়ে দিয়ে গেল; বাইরে জ্বালিয়ে দিল লাল আলো। সাইমন লোকটা বেশ গাঁট্টাগোঁট্টা,—বৃষস্কন্ধ, বসন্তের দাগের জন্যে ভ্রূ আর গোঁফের জায়গায় জায়গায় চুল গজাতে পারে নি। দিনের বেলা তার ছুটি, তখন তার নিদ্রার সময়। রাত্রে দরজার কাছের আল্‌নার পেছনে বসে থাকে সে; অতিথিদের কোট খুলতে সাহায্য করে, আবার পরিয়ে দেয়, আর হঠাৎ কোনও গণ্ডগোল হলে, সে জন্যে প্রস্তুত হয়ে থাকে।

পিয়ানো-বাদক এল, লম্বা ছিপ্‌ছিপে ছোক্‌রা। ভ্রূ আর চোখের পাতা সাদা। ডান চোখে ছানি পড়েছে। অতিথিদের আসবার আগে সে আর ইসাইয়া সাভিচ্‌ 'দি কেক্‌ ওয়াক' (The cake-walk) নাচের বাজনাটা ঠিক করে নিল। আজকাল ঐ নাচটারই চলন হয়েছে। কোনও অতিথি যদি নাচের বাজনার ফরমাস করে তবে তাকে সাধারণ বাজনার জন্যে দিতে হয় ত্রিশ কোপেক, আর শক্ত হলে আধ রুবল। অবশ্য এর অর্ধেক যায় আনা মারকোভ্‌নার পকেটে আর অর্ধেক বাজিয়েরা নিজেদের মধ্যে ভাগ করে নেয়। বিলাসিনীরা অতিথিদের কাছে তাদের পিয়ানো-বাদকের শতমুখে প্রশংসা করে।

আনা মারকোভ্‌নার বাড়ির সবাই সেজেগুজে খদ্দেরের অপেক্ষা করছে। নিজেদের নাগর ছাড়া অন্য সমস্ত পুরুষের প্রতিই প্রায় প্রত্যেক মেয়েরই যদিও কেমন এক নির্লিপ্ত উদাসীনতা—এমন কি, রূঢ় উপেক্ষার ভাব রয়েছে, তবুও কেন যেন প্রতি সন্ধ্যায় তাদের অন্তরে ক্ষীণ আশার দুরু দুরু স্পন্দন জেগে ওঠে, তারা প্রত্যেকেই ভাবে—আজ না-জানি কোন্‌ নবাগত আসবে তার

ঘরে, হয়তো আজ এমন একটা কিছু ঘটবে যাতে করে তার জীবনের চাকা একেবারে উল্টো দিকে যাবে ঘুরে।—এ যেন অনেকটা সেই জুয়াড়ীর মনোভাব, যখন ট্যাঁকের কড়ি গুণতে গুণতে সে যায় জুয়ার আড্ডায় আসর জমাতে। তা' ছাড়া দেহপসারিণীদের মধ্যে যৌন অবসাদ সত্ত্বেও, নারীজাতির যা অন্তরতম সংস্কার তা' তারা তখনও হারায় নি—সে হ'ল লোককে সুখী করার আকাঙ্ক্ষা।

আর বাস্তবিকই এ সব জায়গাতে প্রায়ই চাঞ্চল্যকর কিছু ঘটেও থাকে। হঠাৎ হয়তো পুলিশ ছদ্মবেশী গোয়েন্দার সঙ্গে এসে ভদ্রবেশী কোনও অতিথিকে গলাধাক্কা দিতে দিতে নিয়ে চলে গেল। কিংবা হয়তো মাতালে মাতালে বেধে গেল মারামারি। জানালার সার্শিগুলো গেল ভেঙে। মাথা ফাটাফাটি, রক্তারক্তি, হৈ চৈ, আর তার মধ্যেই জেনুকা পাছা থাবড়ে থাবড়ে নাচ সুরু করে দিলে। অন্য মেয়েরা ততক্ষণে হয়তো ভয়ে লেপ মুড়ি দিয়ে শুয়ে পড়েছে।

এমনও হয়, কোনও ক্যাশিয়ার টাকা ভেঙে স্ফূর্তি করতে এল; জানে যে এর পর তার অদৃষ্টে আছে হয় আত্মহত্যা নয় হাজতবাস। এই সব ক্ষেত্রে বাড়ির দরজা জানালা সব বন্ধ হয়ে যায়, তারপর চলে দুই রাত ধরে পানোৎসব, বর্বরের মতো চীৎকার, আর নারীদেহের উপর জঘন্য অত্যাচার। নগ্ন দেহে ভুঁড়ি দুলিয়ে, মোটা থলথলে মেয়েমানুষের সঙ্গে মাতাল হয়ে নাচতে নাচতে মেঝেয় সে যায় গড়াগড়ি। মদের গন্ধে, গায়ের ঘামে, একাকার হয়ে ঘরের মধ্যে হয় একটা বিশ্রী আবহাওয়ার সৃষ্টি।

মাঝে মাঝে হয়তো কোনও সার্কাস্ পার্টির খেলোয়াড় আসে, নয়তো নীল জামা, সাদা মোজা পরা কোনও চীনা আসে, কিংবা হয়তো কোনও নিকষ-কালো নিগ্রো সাদা জামা, ছিটের প্যাণ্ট পরে বুকে ফুল গুঁজে এল স্ফূর্তি করতে। মেয়েরা আশ্চর্য হয়ে ভাবে, লোকটার গায়ের রঙ জামায় লেগে সেটাও কালো হয়ে যাবে না তো!

নতুন নতুন লোক দেখে বিলাসিনীদেরও যৌন উত্তেজনা হয়। কেউ যদি এই রকম অতিথি পায়, অন্যেরা তাকে হিংসা করে থাকে।

একবার সাইমন বাড়ির মধ্যে একটা লোককে এনে ঢুকেয়েছিল। লোকটা গম্ভীর, চোয়াল উঁচু, ঘরে ঢুকে চারদিকে বেশ করে দেখে নিয়ে শেষে মুট্‌কী কিটিকে ব্যবসাদারী চালে হুকুম করল—'চলো দেখি।' তারা ঘরে ঢুকতে সাইমন তার মনের মেয়ে নিউরাকে চুপি চুপি খবরটা দিল,—'জান ও কে? ওর নাম ভেরা ভসেন্‌কো। গত বছর একাই দুই দিন ধরে এগার জন খুনীকে ফাঁসিতে লটকেছে ও।' খবরটা যখন প্রত্যেকের মধ্যে জানাজানি হয়ে গেল সকলেই কিটিকে হিংসা করতে লাগল।···আধ ঘণ্টা পরে যখন কিটির ঘরের দরজা খুলে লোকটা সোজা বেরিয়ে গেল গম্ভীর চালে, সব মেয়েরা হুড়মুড় করে ঘরের মধ্যে ঢুকে প্রশ্নে প্রশ্নে উদ্ব্যস্ত করে তুলল কিটিকে। তারা আজ কিটিকে নতুন করে দেখতে লাগল, কিটির বিছানাও যেন একটু কেমনতর। মোজার মধ্যে থেকে একটা পুরোণো তেলচিটে নোট বের করে কিটি সবাইকে তার আয় দেখাল। বলল—'লোকটা অতি সাধারণ, অভিনব কিছু নয়।' কিন্তু যখন শুনল লোকটার পরিচয়, বেচারা যে কেন কেঁদে ফেলল, তা সে নিজেই হয়তো জানে না।

তা' লোকটা কিটির সঙ্গে কোনও খারাপ ব্যবহার করে নি, প্রেম-পাগলও হয়ে ওঠে নি। বরং অবহেলাই করেছে কিটিকে সে। লোকে একটা কুকুর কি ঘোড়া, কিংবা একটা ছাতা, কোট বা টুপিকে যতটুকু যত্ন করে, কিটির উপর সে ততটা মনোযোগও দেয় নি। এ যেন একটা নোঙরা, বিশ্রী জিনিষ, যা সামান্য কিছুক্ষণের জন্যে দরকার হয়েছিল মাত্র, তারপর কাজ শেষ হবার সঙ্গে সঙ্গেই দূর করে ছুঁড়ে ফেলে দেওয়া হ'ল। হয়তো মুট্‌কী কিটির কান্নাটা এই অবহেলার জন্যেই।

আরও অনেক কিছু হয় এখানে। এই সব হতভাগিনীদের প্রাণ নিয়েও মাঝে মাঝে টানাটানি হয়। হয়তো কোনও বর্বর কারও উপর রেগে ছুঁড়ল

পিস্তল, বা দিল বিষ খাইয়ে গোপনে। গোবরে পদ্মফুলের মতো বিশুদ্ধ প্রেমও দেখা যায় এখানে,—তবে তা' খুবই কম। কত বিলাসিনী যে তার নাগরের সঙ্গে পালিয়ে গেছে—অবশ্য প্রায়ই ফিরে আসতে হয়েছে আবার। আবার, কোনও কোনও রঙ্গিণীকে গর্ভিণী হতেও দেখা গেছে; তখন তাকে সকলের কাছে হতে হয়েছে হাস্যাস্পদ।

সে যা-ই ঘটুক, প্রতিটি সন্ধ্যা এদের মনে চাঞ্চল্যকর, রোমাঞ্চকর একটা নতুন আশা জাগিয়ে দেয়, নইলে এই নির্বোধ, অলস নারীদের জীবন আরও নির্জীব হয়ে পড়ত।

## পাঁচ

তা একদিন আনা মারকোভ্‌নার গণিকালয়ে এক অদ্ভুত ঘটনাই ঘটল বটে! য়্যামাবাসীদের কাছে তা একটু নতুনও বৈ কি!

শীতের এক সন্ধ্যা—ছ'টা বাজে তখন। বাইরের দরজায় এসে কে যেন ঘণ্টা নাড়লে। সাইমন দরজার ফাঁক দিয়ে উঁকি মেরে দেখল একটি মেয়ে দাঁড়িয়ে। দরজা খুলে এসে জিজ্ঞাসা করল—'কাকে চাই?'

'বাড়িউলীকে।'

'কেন?'

'দরকার আছে, এখানে থাকতে চাই।'

'একটু অপেক্ষা করতে হবে, খবর দিচ্ছি।'

এম্‌মা এডোয়ার্ডোভ্‌না সব শুনে প্রথমেই প্রশ্ন করল, 'মেয়েটি দেখতে কেমন', 'কেমন সেজে এসেছে', 'পুলিশের গুপ্তচরী নয় তো?'—তারপর আনতে হুকুম দিয়ে সাইমনকে কাছেই কোথাও থাকতে বলল—যদি কোনও দরকার পড়ে!

মেয়েটি এসে ঘরে ঢুকল। এম্‌মা বেশ করে' তাকে দেখে নিয়ে বুঝল,

এ পথে সে নবাগতা। কালো সিল্কের পোষাক পরা, মুখে কিছুই মাখে নি, লম্বা নয় খুব, দেখতেও বেশ। বয়স, হয়তো কুড়ির বেশি হবে না, জিজ্ঞাসা করল—'মাদামের বয়স কত ?'

'ছাব্বিশ।'

'কিন্তু দেখতে তো দেখি ছুকরীর মতো! পোষাক খুলতে আপত্তি আছে ?'

'এক্কেবারে ?'—

'হ্যাঁ, এক্কেবারে। ভয় নেই, ঘর গরম আছে।'

বিন্দুমাত্র সঙ্কোচ না করে নগ্ন দেহে সামনে দাঁড়াল মেয়েটি। এম্‌মা প্রশংসা করল—'বেশ! এভাবে মেয়েরা শুধু মেয়েদেরই সামনে দাঁড়াতে লজ্জা পায়, পুরুষদের সামনে নয়।' পাকা জহুরীর মতো সারা দেহ খুঁটিয়ে খুঁটিয়ে দেখে নিয়ে এম্‌মা বলল: 'নাঃ, শরীর বেশ তাজাই আছে। মাইদুটোও বেশ থলথলে। উরুৎ আর পায়ের গোছাও বেশ শক্ত। নোংরা ব্যামোফ্যামোর কোনও চিহ্নই নেই দেখছি। তা ডাক্তারী পরীক্ষা হবে। দাঁতও মন্দ নয়। ...একটা বুঝি বাঁধানো!...হয়েছে, এবার পোষাক পরতে পার।'

মেয়েটি এবার জিজ্ঞাসা করল—'আমাকে দিয়ে চলবে ?'

হাসল এমমা: 'চলবে বৈ কি! তবে কথা হচ্ছে, আমরা স্বাধীনা জেনানাদের এসব জায়গায় ভর্তি করি নে বড়ো।'

'কেন, কারও প্ররোচনাতে তো আমি আসছি না, নিজের ইচ্ছাতেই এসেছি।'

—'তা তো বুঝলাম, কিন্তু যদি তোমার কোনও আত্মীয়স্বজন তোমার খোঁজ করে বা তোমার জানিত কেউ এখানে স্ফূর্তি করতে এসে তোমাকে চিনে ফেলে—তখন ?'

—'তার জন্যে ভয় করবেন না। আমি এখানকার নই, পিটার্সবার্গ থেকে আসছি।'

—'তা-ও যেন হ'ল'—এম্মা আমতা আমতা করে বলল,—'চেহারা দেখে তো মনে হয় বেশ বড়োঘরের ঘরণী গো, ছেলেমেয়েও হয়তো আছে।'

—'নাঃ, কেউ নেই আমার',—জোর দিয়েই বলল মেয়েটি। স্বামী আমায় ত্যাগ করেছে, যাক সে কথা। আমি আপনার সব নিয়মই মেনে চলতে রাজি আছি। দেখবেন, কথাবার্তায় আপনাদের উপযুক্তই হব মনে করি।'

—'সে তো ভালো কথা! সব নিয়ম মেনে চললে বেশ খুশীই হব।'

—'কী আপনাদের নিয়ম, শুনি?'

—'ধরো, তোমার পাশপোর্ট নিয়ে নেওয়া হবে আর তোমাকে পুলিশের কাছে যেতে হবে। সেখানে তোমাকে একখানা হলদে টিকিট দেওয়া হবে—তাতে থাকবে তোমার নাম, তোমার বাবার নাম, পদবী আর ব্যবসা লেখা থাকবে 'বেশ্যাবৃত্তি'। পাশপোর্টখানা পুলিশের কাছেই থাকবে। কিন্তু. তা ফেরৎ পাওয়া বড়ো মুস্কিল।

—'দরকার নেই আমার পাশপোর্টে।'

—'প্রতি সপ্তাহে পুলিশ থেকে ডাক্তারী পরীক্ষা হবে কিন্তু।'

—'সে তো ভালোই।'

—'ঠিক বলেছ, ব্যবস্থাটা ভালোই। হ্যাঁ, নিজের স্বাস্থ্য ভালো রাখবার নিয়মগুলো তোমাকে বলে দিতে হবে না বোধহয়। প্রেমের ব্যবসাতে এটা বিশেষ দরকার। আর এ-ও বোধহয় জান—যে-ই তোমাকে পছন্দ করবে তারই শয্যা-সঙ্গিনী হতে হবে। ঘেন্নাতে যদি বমিও ঠেলে আসে তবু আপত্তি করতে পারবে না।'

—'চোখ বুঁজে সব সহ্য করব, তা সে যতই কষ্টকর হ'ক। আর কিছু—?'

—'হ্যাঁ, আর এক কথা, ঘুমের নেশা করবার অভ্যাস আছে নাকি?'

—'নাঃ, মরফিয়া, আফিম, কোকেন কখনও ছুঁই নি। এর ফল কী হয় দেখেছি।'

—'মদ চলে ?'—

—'কোথাও নিমন্ত্রণে গেলে পান করি, নইলে নয়।'

—'বলছি শোনো। তোমার বুদ্ধিশুদ্ধি আছে তাই বলা। মদ খাও না—ভালোই। তবে শাঁসালো খদ্দেরকে খুশী করতে হলে একটু-আধটু খেতে হয়। এতে লাভও মন্দ হয় না। বোতল পিছু শতকরা পাঁচ রুবল থাকবে। খেয়ে জ্ঞানটা যেন আবার টন্‌টনে থাকে!'

—'চেষ্টা করব।'

'হাঁ, আর একটা বিষয়ে তোমাকে জানানো উচিত। কথাটা হচ্ছে—মানে সব খুলে বলাই ভালো, কিছু মনে কোরো না,—অনেকে অনেক রকমের নোংরামি করে তোমায় জ্বালিয়ে মারবে, উপহারও দেবে অনেক কিছু—সে সবই তোমার—শুদ্ধ প্রতিষ্ঠানের আইন মাফিক ট্যাক্স আর নাগরের ঘাড় ভেঙে যা খাওয়া দাওয়া করবে তার দাম দিতে হবে। কাজেই যদি কেউ তোমার কাছে অন্যায় কিছু দাবি করে—ইচ্ছে করলেই স্রেফ 'না' বলতে পার। সে জন্যে আমরা তোমাকে জোর করব না বা করতে পারিও নে,—তাও বলি লোকটিকে একেবারে প্রত্যাখ্যান করতে পারবে না কিন্তু, তাহলে সেটা হবে চুক্তিভঙ্গ। তবে এও ঠিক, যদি এ সমস্ত অদ্ভুত লোকদের লালসা পূর্ণ করতে পার তবে অনেক কিছুই প্রাপ্তির সম্ভাবনা থাকবে।'

'এসব বিষয় ভেবে দেখব, তবে প্রত্যেকের সঙ্গে—'

—'আচ্ছা, তোমাকে মাঝে মাঝে না হয় ছুটি দেওয়া হবে, তবে ট্যাক্স আর অতিথিদের নিয়ে খাও বা না খাও প্রত্যহ দশটি করে কোপেক খাওয়ার খরচ বাবদ দিতে হবে। তোমার যদি ইচ্ছে না হয়, অথচ কেউ যদি তোমার সঙ্গ কামনা করে তুমি বলতে পার যে তুমি অসুস্থ হয়েছ—না শোনে, পুলিশ অর্ডার দেখিয়ে দেব, ভালো মেয়েদের জন্যে এসব আমরা করে থাকি।'

'ধন্যবাদ!'

—'যদি কিছু মনে না কর, এ পথে এলে কেন? সহজে আয় হয় বলে?

জীবনে বিতৃষ্ণ হয়েছ ? কিংবা কারও উপর প্রতিশোধ নিতে এ রকম করছ না তো—বা স্রেফ একটা কৌতূহল ?'

—'নাঃ, মাদাম যা ভাবছেন তা নয়। গোপনে বলছি—শুদ্ধ মাত্র পুরুষের সঙ্গলাভের লালসায় আসা এখানে। একজনের মাত্র নয়—বহুর। সমাজে থাকলে তা হবার উপায় নেই। সেখানে একজনকে পেতে হলে কত রকমেরই না ফাঁদ পাততে হয়! পরে যদিই বা আশা পূর্ণ হ'ল, পরে আসে অবসাদ, ক্লান্তি, একঘেয়েমি, শেষে কান্নাকাটি, আত্মহত্যার ভয় দেখানো, শেষ পর্যন্ত নাটকীয় বিচ্ছেদ, না হয় পলায়ন। অতি বিশ্রী! তাইতো এলাম এখানে। সে সব কোনও হাঙ্গামা নেই—ভয় যা একটু রোগের।'

—'না, না, সে ভয় করতে হবে না, সাবধান হবার উপায় বলে দেব তোমায়।' একটু থেমে পরে বলল—'সত্যি বলতে কী, তোমাকে আমার বেশ ভালোই লেগেছে। তা হ'ক, একদিন বেশ করে ভেবে দেখো। তারপর কাল বেলা চারটের সময় আমাদের কর্ত্রী ঠাকরুণের সঙ্গে দেখা করিয়ে দেব। আর একটা কথা, কাউকে নিয়ে জড়িয়ে থেকো না যেন, কাউকে একা মনের মানুষ করে তুলো না।'

—'আমিও তা চাই নে।'

—'ভালোই।'

—'তবে একটা অনুরোধ, মাদাম—'

—'আমার নাম এম্মা এডোয়ার্ডোভনা।'

—"হ্যাঁ, মাদাম এম্মা এডোয়ার্ডোভনা, দয়া করে কিন্তু কাউকে বলবেন না যে আমি এখানে নানা পুরুষের সঙ্গসুখের জন্যে এসেছি।'

'আচ্ছা।'—ঘাড় নাড়ল এম্মা।

* * * *

পরদিন এল মেয়েটি, আনা মারকোভ্‌নার পছন্দও হ'ল, অতএব ভর্তিও হয়ে গেল সে। ইসাইয়া সাভিচ্‌ একটু আপত্তি তুলেছিল,—লেখাপড়া জানা

মেয়ে, তাও আবার ভদ্রঘরের, সুবিধে হবে কি? পরে কোনও দোষ না পেয়ে চুপ করে গেছে।

মেয়েটির নতুন নাম হ'ল ম্যাগ্‌দা বা ম্যাগ্‌দালেন। পুরোণো মেয়েরা ম্যাগ্‌দাকে নিয়ে হাসাহাসি, ফিস্‌ফিস্‌ কত কী করতে লাগল। স্কুলে, সৈন্যদলে, জেলে, সর্বত্রই প্রথম প্রথম এরকম হয়।

তা ম্যাগ্‌দা মেয়েটি ছিল শান্ত, ধীর, সংযমী,—কথা বলার তার এক মধুর ধরণ ছিল। তাই কারও সঙ্গে তার ঝগড়া বাধত না, কারও সঙ্গে যে গলায় গলায় ভাব ছিল তাও নয়। ক্রমে ক্রমে ঐ বাড়িতে সে একটা বিশিষ্ট স্থান অধিকার করে বসল। শত্রু বা মিত্র বলতে তার কেউ রইল না, অথচ সবাইকেই সে খুশী রাখতে পারত, দরকার হ'লে টাকা ধার দিত, পরামর্শ দিয়ে অন্যকে সাহায্য করত। তামারাই শুধু মাঝে মাঝে তার ঘরে এসে দশ-পনর মিনিট গল্প করত বটে, কিন্তু জমত না দেখে একটু অভিমান করেই উঠে চলে যেত, বলত : 'তুমি যেন কেমন একটু অদ্ভুত, ম্যাগ্‌দা।'

এম্‌মা এডোয়ার্ডোভনা ম্যাগদার যৌন-রহস্য গোপনই রেখেছে। এম্‌মা নিজেই যেন ম্যাগ্‌দাকে ঠিক করে বুঝে উঠতে পারে না। সবাই ম্যাগদাকে পছন্দ করে,—বেঁটে, মোটা, রোগা, আধুনিক, অতি-আধুনিক, সব রকমের খদ্দেরেরই নজর ওর উপর, কিন্তু সে ঐ একবারের জন্যেই, দ্বিতীয়বার আর কেউ তার ঘরে যায় না। 'এ আবার কী অদ্ভুত ব্যাপার।'—এম্‌মা দেখে শুনে মনে মনে ভাবে,—'দেখতে ভালো, চালাক চতুর, কথা কইতে জানে, আভিজাত্যও আছে, পেঁচিয়ে আদায় করতেও পারে, তবু নাগর থাকে না কেন?' এম্‌মা তার দুই-একজন ঘনিষ্ঠ অতিথিকে জিজ্ঞেসও করেছে : 'আচ্ছা, ওর ঘরে দ্বিতীয়বার আর যাও না কেন গো?'

প্রত্যেকেই প্রায় একই রকমের উত্তর দিয়েছে : 'মানে সবই ভালো, তবে কিনা, কী বলব, বুঝেছ বোধহয়, ঐ যাকে বলে প্রেমের ব্যাপারে ঠিক সুবিধের নয়,—একটু যেন বেশি লাজুক; প্রাণে ঠিক আগুন ধরাতে জানে না আর কী।'

—'কিন্তু',—বলে এম্‌মা : 'ছুঁড়ী সুন্দরী তা মানতে হবে, যার তার সঙ্গে ওর মিল খাবে না দেখছি।"

এম্‌মা ঠিক করল ম্যাগ্‌দার সঙ্গে এ-বিষয়ে কথা কয়ে দেখবে।

'আচ্ছা ম্যাগডচ্‌কা',—একদিন এসে জিজ্ঞেস করল এম্‌মা,—'বলো তো জায়গাটা লাগছে কেমন তোমার ?'

'খাসা',—উত্তর দিল ম্যাগদা।

'খদ্দেরদের বেশ খুশী করতে পারছ তো ?'

'তা কী করে বলব, জানতেও চাই নে কে খুশী হ'ল না হ'ল, নিজের কাজ করে গেলেই হ'ল।'

'ঐ তো ভুল করলে, ম্যাগদা',—একটু যেন বিরক্তই হ'ল এম্‌মা,—'কেবল নিজেরটি দেখলেই তো চলে না। পুরুষরা চায় মেয়েরা দুঃখু করবে, কাঁদবে, কাটবে, মান করবে, কামড়াবে, খিমচোবে, চাই কি দুটো একটা কুচ্ছিত কথাও বলবে। প্রেম করতে গিয়ে পাষাণ হলে চলে না, সুন্দরী! এক-আধটু ঢং করাও দরকার।'

ম্যাগদা বলল : 'একদিন রাতে পাশের ঘরের এ রকম নকল কান্না আর ন্যাকামি আমার কানে এসেছিল। কী বিশ্রী ! ও সব আমার আসে না, বাপু।'

'যা ইচ্ছে করগে তবে,'—রাগ করল এম্‌মা :—'জাঁদরেল না হয়ে শুধু নিধিরাম সদ্দার হতে চাইলে কী আর করা যাবে ! যাক্‌গে, যা খুসি—করো গে।'

'কী করব ? প্রেমের অভিনয় করতে পারি না যে !'

—'পারতে হবে।'

—'কী করে ?"

—'এই সাইমন তোমায় শিখিয়ে দেবে তার চাবুক দিয়ে,'—চটে গেল এম্‌মা,—'তার চাবুক ছ্যাখ নি বুঝি ! ভয় নেই, আমরা ঢের ঢের মেয়েকে এভাবে টিট্‌ করেছি।'

'তা হলে আমি নালিশ করব।'

'কার কাছে?'—তাচ্ছিল্যের ভাব নিয়ে বলল এম্‌মা।

'পুলিশের কাছে, নয় গবর্ণরের কাছে।'

'গবর্ণর থাকেন অনেক দূরে, আর পুলিশ!'—এম্‌মা একটু হাসল,—'তারা তো আমাদের কেনা। তোমার একখানা চিঠিও বাইরে যেতে দেব না। তোমাকে কড়া নজরে রাখব।'

'আমি ঠিক পালিয়ে যাব'—ম্যাগ্‌দার স্বর কেঁপে উঠল।

'চাঁদবদনী, পালাবে কোথায়? ছিঃ, ও চেষ্টাও করতে যেওনা'—ঠাট্টা করল এম্‌মা,—'তোমার ভালোর জন্যেই বলছি; বরং এ পথে চলবার জন্যে নিজেকে তৈরি করে নাও।'

* * *

তিন দিন পরের ঘটনা।

দুপুরবেলা। সেনাবিভাগের একজন অফিসার, ক্যাপ্‌টেন, আনা মারকোভ্‌নার প্রতিষ্ঠানে এসে ঢুকলেন। পিছনে তাঁর ইন্‌স্পেক্টর বারকেশ, একেবারে যেন ভিজে বেড়ালটি!

বেশ ভদ্রভাবেই বললেন সৈনিকপুরুষটি,—'কর্ত্রীর সঙ্গে দেখা করতে চাই।'

সাইমন বলল,—'এখন এখানে নেই। আধ ঘণ্টার মধ্যেই এসে পড়বেন।'

বারকেশ বলল,—'কর্তা, হুকুম দিলেই আমি সব ব্যবস্থা করতে পারি। এ সব নোংরা খাঁটা তো আমাদেরই কাজ। আপনি কেন এই সব ছোটলোকদের সঙ্গে কথা বলবেন!'

'বেশ',—ক্যাপটেন বললেন।

'এই,'—বারকেশ গলা ফাটিয়ে হুকুম করল,—'বাড়িউলীকে ডাক্ শিগ্‌গির।'

বাড়িউলী দরজার ফাঁক দিয়ে সবই দেখছিল। এবার তার তলব

হওয়ায় দরজাটা একটু ফাঁক করে গলা বাড়িয়ে বলল,—'কাপড় ছেড়ে আসছি, একটু বসুন।'

'না, না—দেরি করা চলবে না এখন,'—গর্জে উঠল বারকেশ।

'একটু আস্তে'—অফিসারটি বললেন।

'হুজুর, এরা আস্তে কথা, ভালো মুখে কথা, এ সব বোঝে না। সব সময়ে এদের কড়া শাসনে রাখা দরকার। চলুন ঐ ঘরে যাই তবে।'

পাশের ঘরে একটু পরেই পরিচালিকা এল তাদের কাছে। পুলিশের বড়-কর্তার সই করা একখানা কাগজ এম্মার নাকের ডগায় ধরে বারকেশ চেঁচাতে লাগল,—'এই হতভাগী, এই কাগজে যাঁর নাম লেখা, চিনিস তাঁকে?'

'চিনি।'

'এঁর নামের হলদে টিকিটখানা দে।' 'হুজুর,'—অফিসারের দিকে ফিরে বলল,—'টিকিটখানা ছিঁড়ে ফেলব, না, আপনাকে দেব?'

'আমাকে দাও। তার এখানকার নাম কী?'

'ম্যাগ্দা।'

'এখানে বেশ চালাক চতুর কোনও মেয়ে আছে?'

'তামারা বলে একটি মেয়ে আছে, বেশ চালাক চতুর।'

বারকেশ আবার গর্জে উঠল,—'কে তামারা? এখ্খুনি এখানে নিয়ে এসো তাকে। যেমন আছে ঠিক তেমন ভাবেই আনো।'

তামারা এল, বারকেশ হুকুম করল,—'এই, মাদাম ম্যাগদার ঘরে এখ্খুনি যা। তাঁর গা-হাত-পা মুছিয়ে এখুনি সাজিয়ে নিয়ে আয় এখানে। আর তোরা সব ছুঁড়ীরা এখান থেকে পালা, কারও যেন টিকিটি না দেখতে পাই। দেখলেই ধরে নিয়ে যাব।'

খানিক পরে ম্যাগ্দা এল,—নির্ভীক, শান্ত, ধীর। তাকে দেখেই অফিসারটি উঠে দাঁড়িয়ে একটু নত হয়ে তার হস্তচুম্বন করলেন। বারকেশ সরে গিয়ে কাঠের পুতুলের মতো সিধে দাঁড়িয়ে রইল।

বাড়িউলী বলল,—'এর বিল এখনও শোধ করা বাকি আছে।'

ধমকে উঠল বারকেশ,—'যা, যা, ও সব হবে না।' অফিসার তাকে থামিয়ে বিলের টাকা শোধ করে বাইরে দাঁড় করানো গাড়িতে উঠে চলে গেলেন।

*  *  *  *

তামারা ম্যাগ্‌দাকে যখন সাজাচ্ছিল', তখন দুজনের মধ্যে কথা হচ্ছিল—

'তা হ'লে, ম্যাগদা',—তামারা বলল,—'তুমি আর পাঁচজনের মতো নও!'

'না, ছিলামও না কোনোদিন',—ম্যাগদা একটু হাসল।

'তুমি তা হ'লে বড়োঘরের মেয়ে?'

'না ভাই, বরং বড়োঘরের শত্রু আমি।'

'তা তুমি এখানে এলে কেন? পুরুষ-সঙ্গ লাভে এতই যদি লোভ ছিল তা যেখানে ছিলে সেখানে কি কাউকে পটাতে পারতে না?'

ম্লান হাসি হাসল ম্যাগ্‌দা।—'তামারা, আমার লক্ষ্মী তামারা, তুমি কি বিশ্বাস করবে যে আমি পাপিষ্ঠা নই? এখন পর্যন্তও আমি ঠিকই আছি।'

তামারা হো হো করে হেসে উঠল,—'আর হাসিও না, সতী শিরোমণি। রোজ ছ'সাত জন করে লোক বসাতেন, আর উনি ঠিকই আছেন। সতী!'

গম্ভীর হয়ে গেল ম্যাগ্‌দা।—'আচ্ছা, তামারা, তোমার তো বেশ বুদ্ধিশুদ্ধি আছে। ধরো, তুমি সত্যিই একটি ভালো মেয়ে, কিন্তু কেউ একজন জোর করে তোমায় বলাৎকার করলে, তাতে কি তুমি ভ্রষ্টা হয়ে গেলে?'

'তা জানি নে, তবে নষ্ট তো হয়ে গেলাম, ঠিক আগেকার মতনটি তো আর রইলাম না।'

'বেশ, ঈশ্বরের কাছে, কি দরদী স্বামীর কাছে, নয়তো ধরো তোমার নিজেরই কাছে নিজেকে দোষী না নির্দোষ মনে করবে তখন?'

'নির্দোষই মনে করব অবশ্য।'

'আমারও ঠিক তাই।...তুমি তা বুঝবে না, তামারা।'

খানিকক্ষণ চুপ করে থেকে আবার তামারা জিজ্ঞাসা করল: 'কিন্তু ঐ অফিসারটি কে? তোমার স্বামী, না প্রেমিক, না ভাই?'

'কোনওটাই নয়, ও আমার কম্‌রেড্—সঙ্গী।'

'ম্যাগডচ্‌কা, তুমি যে মিথ্যা কথা বলছ না, তা আমি বুঝতে পারছি অথচ বুঝতে পারছি নে তুমি কী বলছ। তুমি যে একজন ভদ্রমহিলা, তা প্রথমেই বুঝতে পেরেছিলাম, কিন্তু বুঝি নি যে কেন তুমি এই পঙ্কে নেমে এলে? খুলেই বলি—এক-আধটু লেখাপড়া শিখেছিলাম আমি, এখনও দু' দুটো ভাষা মনে আছে আমার। এই যে ভাষাতে কথা বলছি, এ আমার মাতৃভাষা নয়। কিন্তু আমি জানি আমি একটি ভবঘুরে, পাখীর মতো উড়ে বেড়াতে ভালোবাসি, মন আমার চঞ্চল। কিছুই ভালো লাগে না, তাই ঘুরতে ঘুরতে এখানে এসে পড়েছি। কিন্তু, তুমি ম্যাগডচ্‌কা, এখানে আসতে গেলে কেন?'

ম্যাগ্‌দা বলল: 'আমিও খুলে বলি, আমি একজন লেখিকা, গণিকাবৃত্তির বিষয়ে লিখব বলে সে সম্বন্ধে জানবার জন্যেই আমার এখানে আসা।' তারপর তামারাকে চুমু দিয়ে বলল,—'আসি ভাই, তোমায় চিঠি দেব।'

* * * *

তারপর আট মাস কেটে গেছে। রাশিয়ার আকাশে বাতাসে নানা-রকম রাজনৈতিক আশঙ্কা দেখা দিতে লাগল,—খানাতল্লাসী, গ্রেপ্তারী হতে লাগল নানা জায়গায়।

একদিন হঠাৎ আনা মারকোভ্‌নার গণিকালয় ঘেরাও করে সশস্ত্র পুলিশ-বাহিনী বাড়ির মধ্যে এসে ঢুকে পড়ল, বাড়ির অতিথিদের আলাদা এক ঘরে সরিয়ে পুলিশের পাহারায় রাখা হ'ল। যারা ঘুমিয়ে ছিল তাদের ঠেলে তোলা হ'ল, খানাতল্লাসী চলল, নর্দমা পর্যন্ত বাদ গেল না। বোমা বা আপত্তি-জনক কাগজপত্রাদির খোঁজ করা হ'ল। পুলিশ অফিসার প্রত্যেকটি মেয়েকে আলাদা একটি ঘরে এক-এক করে ডেকে এনে ম্যাগ্‌দার বিষয়ে প্রশ্ন করতে

লাগলেন নানা-রকমের : 'সে এখানে কী করত, কী বলত, কার সঙ্গে দেখা-সাক্ষাৎ করত, কাকে কাকে চিঠি লিখত, কাউকে কখনও বই কিংবা অন্য কিছু দিয়েছে কি না,' ইত্যাদি।

মেয়েরা কিছুই বুঝল না, ভয়ে ঘাব্‌ড়ে গেল, ঘেমে উঠল; চোখ মিট্‌ মিট্‌ করে মাঝে মাঝে পুলিশ অফিসারের পায়ের উপর আছড়ে পড়ে অযথা ক্ষমা চাইতে লাগল : 'ধর্মাবতার, আমার মাথায় বাজ পড়ুক, যদি আমি কাউকে খুন করে থাকি বা কারোর কিছু চুরি করে থাকি।'

তামারা ইচ্ছে করলে তার সঙ্গে ম্যাগ্‌দার শেষদিনের কথাবার্তা বলে দিতে পারত, তাতে সে অন্য পাঁচজন মেয়ের মধ্যে উল্লেখযোগ্যও হয়ে উঠতে পারত। কিন্তু সে সোজা বলে গেল : 'ওর বিষয়ে কী আর জানতে যাব, মশায়। আমাদেরই মতো একজন ছিল। বাইরে বোধহয় পুরুষমানুষ জুটত না, তাই এখানে পুরুষের খোঁজে মরতে এসেছিল।'

পুলিশ চলে গেল, আর আসে নি। কিন্তু আনা মারকোভ্‌নার গণিকালয়ের পশার নষ্ট হতে বসল বুঝি! য়্যামাস্কায়া স্ট্রীটের অন্যেরা সোশ্যালিস্টদের আড্ডা বলে এদের ঠাট্টা—ঠাট্টাও ঠিক নয়, ঘৃণা করতে লাগল।

কিন্তু একদিন তামারা হঠাৎ আড়াল থেকে শুনতে পেল ইন্‌স্পেক্টার বারকেশ বাড়িউলী আনা, তার স্বামী আর পরিচালিকাকে বলছে : 'তোমাদের ম্যাগদাকে মনে পড়ে? ওঃ, তিনি একটি গভীর জলের মাছ! কতবার যে নাম বদলেছেন তার ঠিক-ঠিকানা নেই। এম্‌মা তার যে পাশপোর্ট বদলে পুলিশ থেকে হলদে টিকিট আনল; সে পাশপোর্টে তার নাম লেখা ছিল 'ওলগা লাভিনিস্কায়া, বাদ্য-শিক্ষয়িত্রী'। এখানে এসেছিল কেন জান? বেশ্যাবৃত্তি শেখবার জন্যে। চম্‌কে উঠলে যে বড়ো? আরও শোনো—তার পর করেছে কী, বেশ্যা সেজে সব বন্দরে বন্দরে গিয়ে নৌসেনাদের সঙ্গে মিশে গভর্ণমেণ্টের বিরুদ্ধে প্রচার-কার্য চালিয়েছে, শুধু তাই নয়, জমিদারী

প্রথায় ও মহাজনী ব্যবসায় বড়োলোকেরা নাকি আরও বড়ো হচ্ছে, আর গরীবদের রক্ত চুষছে, এই সব বলে সবাইকে ক্ষেপিয়েছে। কেউ ধরতে পারে নি। তার কমরেডরা সব জায়গায় তাকে সামলে নিয়ে বেড়িয়েছে। কেন, ঐ যে ব্যাটা ক্যাপটেন দিব্যি কেমন মিলিটারী পোষাক পরে আমাদের দিয়ে ব্যাগ বইয়ে নিলে আর কেমন বেমালুম চোখে ধূলো দিয়ে চলে গেল! করেছিল কী জান? সরকারী কাগজে শাসনকর্তার নাম জাল করে লিখে সোজা আমাদের পুলিশের বড়োকর্তার কাছে এসে হাজির—হুকুম তামিল করতে হবে। বুকের পাটা দেখো একবার! তা বাছাধন ধরা পড়ে সাইবেরিয়ায় সোনার খনি খুঁড়ছেন এখন।'

'আর ম্যাগ্‌দা?'—আনা জিজ্ঞেস করল।

'তাঁর হয়ে গেছে; গবর্ণরের উপর বোমা ফেলেছিলেন, তাই তাঁকে ফাঁসিকাঠে লটকে দেওয়া হয়েছে।'

## ছয়

সন্ধ্যার সুরভি অন্ধকার। ঘরের জানালাগুলো খোলা; পাতলা পর্দাগুলো মৃদু বাতাসে ঝির ঝির করে কাঁপছে; বাড়ির সুমুখের মরা বাগান থেকে ভেসে আসছে শিশির-ভেজা ঘাসের গন্ধ আর সদর দরজায় লটকানো সেই শুকিয়ে-আসা লাইলাক আর বার্চ-পল্লবের ক্ষীণ সুবাস।

'ত্রিনীতি' উৎসব আজ। লিউব্‌কা পরেছে নীল রঙের বুক-কাটা একটা ভেলভেটের ব্লাউজ, আর নিউরা সেজেছে যেন 'খুকী'—পরণে তার হাঁটু-প্রমাণ ঝুলের একটি গোলাপি ফ্রক, ঝকঝকে চুলের রাশ এলো করে ছড়ানো, কপালের দিকে তা আবার সামান্য একটু কোঁকড়ানো। জানলার পাশে ওরা দু'জন জড়াজড়ি করে শুয়ে আছে, আর হাসপাতাল নিয়ে সেই যে গানটা আজকাল খুব চলতি হয়েছে—গণিকা-মহলে গানটা সুপরিচিত তো বটেই—সেই গানটা গাইছিল তারা—নিউরা গাইছিল তার নাকী

সুরে চড়া গলায়, আর তারই সঙ্গে চাপা মোটা গলায় ধুয়া ধরে চলেছিল লিউব্‌কা—

সেই তো আবার এল রে সোমবার,
বাইরে আমায় করবে কারা পার!
ডাক্তার ক্রস্‌সোভ এমন পাজি—
ছেড়ে দিতে হয় না যে সে রাজি
—হায় রে পাজি...

সব গণিকালয়েরই জানলা দিয়ে আলো আসছে। সদর দরজায় লণ্ঠন ঝুলিয়ে দেওয়া হয়েছে। সোফিয়া ভ্যাসিলিয়েভ্‌নার প্রতিষ্ঠানটা সামনেই; লিউব্‌কা আর নিউরা তার ভিতরটা সব দেখতে পাচ্ছিল। ওদের বাড়িও সাজানো হয়েছে; বাড়ির মেয়েরাও সেজেছে—আসছে যাচ্ছে তারা বিদ্যুতের ঝলকের মতো, থেকে থেকে আয়নার বুকে কেঁপে উঠছে তাদের চকিত ছায়া। ডানদিকে ত্রেপেল্‌-এর গোল-গম্বুজ বাড়িখানা নীলাভ বিজলী আলোয় ঝলমল করছে।

মন্দোষ্ণ শান্ত সন্ধ্যা। কোথায় দূরে, বহুদূরে, রেলপথ পেরিয়ে, ঘরবাড়ির কালো ছাদ আর গাছপালার কালো চূড়া ডিঙিয়ে, ধরণীর গহিন বুকের মাঝে যেখানে বসন্তের বিপুল শ্যামলিমা চোখে শুধু ধাঁধা লাগিয়ে দেয়—সেইখানে সন্ধ্যার শেষ রক্তিমাটুকু ধূসরবর্ণের কুয়াশা ভেদ করে এসে যেন একটি দীর্ঘ ক্ষীণ সোনালি রঙের রেখা টেনে দিয়েছে মাটির কালো বুকে। এই আবছা সুদূরের আলোয়, এই সোহাগশীতল বাতাসে, আগন্তুক রাত্রির মদির গন্ধে কী যেন এক গোপন মধুর বেদনার আভাস প্রচ্ছন্ন হয়ে রয়েছে—বসন্ত আর গ্রীষ্মের সন্ধিক্ষণে প্রতি সন্ধ্যায়ই এমন একটি শান্ত করুণ উদাস ভাব জড়িয়ে থাকে। দূর থেকে শহরের অস্পষ্ট কলকোলাহল ভেসে আসছে, ভেসে আসছে তন্দ্রার মতো জড়িত বাঁশীর সুর, 'কানে আসছে গোরুবাছুরের হাম্বারব। নীচে কে এক পথিক চলেছে জুতো মস্‌মস্‌ করে', ছড়ির আওয়াজ পথের

উপর শন্ শন্ করে উঠছে। অলস মন্থর গতিতে গাড়ির চাকা গড়িয়ে চলেছে য়্যামার পথে। আর সব শব্দ, সমস্ত কোলাহল, সন্ধ্যার সেই স্বপ্নাতুর তন্দ্রার মধ্যে কোন্ এক গভীর সৌন্দর্য আর কোমলতার মধ্যে যেন নিলীন হয়ে যাচ্ছে। অন্ধকারের বুকে জ্বলছে রেল-লাইনের সবুজ আর লাল আলো, আর তারই মধ্যে থেকে থেকে বেজে উঠছে ইঞ্জিনের বাঁশী শান্ত সাবধান গীতচ্ছন্দের মতো।

তারা আবার গাইতে লাগল—

ওই যে রে ওই ধাই-মা আসে ধেয়ে—
চিনি আর পিঠে নিয়ে,
পিঠে আর চিনি নিয়ে,—
দেখ্‌ সে এখন সব্বাইকে ও বেঁটে দেবে যেয়ে
—ওই ধাই-মা মেয়ে!

'প্রেখোর ইবানিচ! ও প্রোখোর ইবানিচ!'—হঠাৎ গান থামিয়ে নিউরা চিৎকার করে ডেকে উঠল।

প্রোখোর ইবানিচ হ'ল এদিককার এক চাকর। মদের দোকান থেকে বেরিয়ে রাস্তা দিয়ে সে হন্ হন্ করে ছুটে চলেছিল, অস্পষ্ট আলোয় তাকে দেখাচ্ছিল যেন একটা প্রেতমূর্তি!

'আঃ, মোলো যা!'—ডাক শুনে দাঁতমুখ খিঁচিয়ে প্রখোর ইবানিচ বলে উঠল,—'আবার কী হ'ল?'

'তোর এক বন্ধুর সঙ্গে আমার আজ দেখা হয়েছিল। সে তোকে ভালোবাসা জানিয়েছে।'

'কেমন বন্ধু?'

'ছোট্টখাট্টো, খাসা দেখতে! শ্যামবর্ণ মনকাড়া মেয়ে।...নাঃ, তোর কিন্তু জিজ্ঞেস করা উচিত ছিল কোথায় দেখা হ'ল তার সঙ্গে।'

'বটে, কোথায়?'—এক মুহূর্তের জন্যে থমকে দাঁড়াল প্রোখোর।

'কোথায় আবার, এইখেনে—ওই কুলুঙ্গির উপর লুটকানো রয়েছে, যেখানে মরা বেড়ালগুলোকে ফেলে রেখে দি আমরা।'

'বেড়াল! নচ্ছার পাজি কোথাকার!'

হো হো করে হেসে উঠল নিউরা সারা য়্যামা কাঁপিয়ে। সঙ্গে সঙ্গে ধপ্ করে জানলার চৌকাঠের উপর পড়ে শূন্যে পা ছুঁড়তে লাগল। তারপর হাসি থামিয়ে হঠাৎ চোখদুটো বিস্ময়ের ভঙ্গীতে গোল করে পাকিয়ে ফিস্ ফিস্ করে লিউব্কাকে বলল,—'জানিস, ছুঁড়ী, কী সর্বনেশে কথা! ও বছর ও একটা মেয়ের গলায় ছুরি বসিয়েছিল—ওই প্রোখোর। মাইরি বলছি!'

'তাই না কি! মেয়েটা মরে গিয়েছিল?'

'না, মরে নি। সেরেই উঠল'—যেন হতাশার সুরে উত্তর দিল নিউরা। —'তবে দুটি মাস পড়ে থাকতে হয়েছিল আলেকজান্দ্রোভস্কায়া হাঁসপাতালে। ডাক্তাররা বলেছিল আর এই এত্তটুকু উঁচুতে লাগলেই অক্কা পেত ছুঁড়ী।'

—'তা মারতে গেল কেন?'

—'কী করে জানব? হয়তো টাকা চেয়েছিল, দেয়নি। নয়তো ছুঁড়ী অন্য কারোর সঙ্গে নষ্ট ছিল, তাই প্রোখোর জানতে পেরে—'

—'কিন্তু কী লাভ হলো?'

—'কিছুই না। তবে অনেকেই তখন মারামারি করছিল কেন যেন। কাজেই প্রোখোর যে সময় বুঝে ছুঁড়ীটার উপর ছুরি চালিয়েছিল—তা' মাগী নিজেও বুঝতে পারে নি। তাই প্রোখোর বেঁচে গেল। তবে প্রোখোর বলেছে, ডুন্কাকে আমার হাতেই প্রাণ দিতে হবে।'

আতঙ্কে শিউরে উঠল লিউবকা: 'বেশ্যার দালাল আর কত হবে!'

—'যা বলেছিস!'—নিউরা বলল: 'জানিস তো সাইমনের সঙ্গে আমার একটু—তা এমন বদমায়েস! করে কী, সকালবেলাতেই কোনও একটা ঘরে আমাকে পূরে অত্যাচার সুরু করে দেবে। কখনো হাত মুচড়ে দেয়, কখনো মাই দুটো ধরে আঁচড়াতে থাকে, কি গলা টিপে দম বন্ধ করবার জোগাড় করে।'

নয়তো চুমু খেতে খেতে ঠোঁট কামড়ে রক্ত বার করে ছাড়বে।...যন্ত্রণায় কেঁদে ফেলতাম আমি, আর ও-ও তাই চাইত! তারপর উত্তেজনায় কাঁপতে কাঁপতে পশুর মতো ঝাঁপিয়ে পড়ত আমার উপর। বলব কী, আমার টাকাকড়িগুলো পর্যন্ত সব কেড়ে নিত; এমন কি, এক প্যাকেট সিগারেট কেনবার পয়সাও রাখত না। আবার বলে, আমি কোনও মঠে গিয়ে থাকব। ওর ঘরে গিয়ে দেখিস্, ঠাকুর-দেবতার কতগুলো মূর্তি আছে, যেন কত বড় ধার্মিক। ওর পাপের শেষ নেই কি না তাই অত ভক্তি। আসলে ও-ও একটা খুনে।'

—'বলিস্ কী!'

—'হ্যাঁ রে হ্যাঁ! থাক্‌গে গানটা শেষ কর।'

'দোকানে গিয়ে কিনব আমি বিষ।
আত্মহত্যা করতে আমায় দিস।'

*　　　*　　　*　　　*

জেনী ঘরের মধ্যে পায়চারি করে বেড়াচ্ছিল আর এক-একবার আয়নার সামনে দাঁড়িয়ে নিজের চেহারা দেখে নিচ্ছিল। কমলালেবু রঙের সাটিনের জামা পরেছে সে। মান্‌কা তাসের নেশায় ভরপুর; পাশার সঙ্গে '৬৬' খেলছে। মান্‌কা পরেছে বাদামী রঙের জামা; ঐ জামাটা পরলে তাকে হাই স্কুলের ছাত্রীর মতো দেখায়।

পাশা মেয়েটি কিন্তু ভারী অদ্ভুত। বড়োই দুঃখিনী সে—বহুকাল পূর্বেই গণিকালয়ের পরিবর্তে তার স্থান হওয়া উচিত ছিল মানসিক ব্যাধির কোনও চিকিৎসালয়ে। সে ছিল এমন একটা মানসিক বিকারে পীড়িত যার ফলে যখন যে-কোনও পুরুষই তাকে চাইত—তা' লোকটা যত কুৎসিতই হ'ক না কেন—তখনই তার কাছে সে এক উন্মত্ত অসুস্থ আগ্রহে নিজেকে একান্ত-ভাবে বিলিয়ে না দিয়ে থাকতে পারত না। পুরুষজাতির প্রতি গণিকাদের যে একটা সমবেত বৈরিভাব ছিল, পাশার এই দুর্বলতা তা যেন পদে পদে

ক্ষুণ্ণ করে চলত ; তাই তার সঙ্গিনীরা এই অপরাধের জন্যে তাকে নিয়ে ঠাট্টাতামাসা করতে ছাড়ত না। পুরুষের কাছে আত্মদানের অসহ্য আনন্দে পাশা যে-সব সোহাগের কথা বলে ফেলত, যে-ভাবে দীর্ঘশ্বাস ফেলত, হাসত, কাঁদত, গোঙাত—সে-সবই দু'তিনটে ছিটেবেড়ার আড়াল পেরিয়ে সবার কানে আসত ; আর তাই হুবহু নকল করে নিউরা পরদিন জুড়ে দিত হাসাহাসি।

গুজব, পাশা নাকি ভুলে কি লোভে পড়ে কিংবা টাকার জন্যে এখানে দেহের ব্যবসা করতে আসে নি ; এসেছে সে ইচ্ছে করে, নিজের খেয়ালে। কিন্তু বাড়িউলী আর পরিচালিকা দু'জনেই পাশার উপর খুব খুশী, কারণ সে অন্য মেয়েদের চাইতে চার-পাঁচগুণ বেশি উপায় করত, হয়তো তার ঐ বিকৃত মস্তিষ্ক আর অদ্ভুত ব্যবহারের জন্যেই। তাই বাঁধা খদ্দের ছাড়া তাকে সহজে যার-তার সামনে বার করা হ'ত না ; কারণ বাঁধা খদ্দেররা আবার পছন্দ করে না যে, তাদের বাঁধা মেয়েমানুষ অন্যের ভোগ্যা হয়। বাঁধা খদ্দের পাশার অনেকগুলোই আছে ; তাদের মধ্যে অনেকে সত্যিই তাকে ভালোবাসে। একটি জর্জিয়ান্ কেরাণী মদের দোকানে কাজ করে—আর একজন চালবাজ রেল-কর্মচারী তাদের মধ্যে উল্লেখযোগ্য।

অথচ এই ব্যক্তি-নিরপেক্ষ যৌন উন্মাদনা ছাড়া আর সব বিষয়েই পাশা নির্বিকার। তার মিষ্টি মুখখানিতে, আধো-ঢাকা আঁখির দৃষ্টিতে, কোমল সিক্ত অলস ওষ্ঠাধরে, ইতিমধ্যেই একটা ক্ষীণ উন্মত্ততার আভাস চকিতে খেলে যেতে সুরু করেছে,—সেখানে সর্বদাই কেমন যেন একটা একরোখা অথচ সলজ্জ ভীরু আনন্দের হাসি লেগে আছে। অনবরত ঠোঁট চাটা তার একটা অভ্যাস ; আর তার শান্ত মৃদু হাসি—সে হ'ল নির্বোধের হাসি।

এদিকে সমাজের নির্মম খেয়ালে পীড়িত এই অবলা প্রাণীটি তার দৈনন্দিন জীবনযাত্রায় অত্যন্ত শান্তশিষ্ট, অমায়িক, আর সম্পূর্ণ নির্লোভ—দ্বেষদ্বন্দ্বহীন। তার এই দুর্নিবার কামনার জন্যে অন্তরে অন্তরে সে লজ্জিতও বটে। তার সঙ্গিনীদের প্রতি তার হৃদয়ে অপার মমতা, তাদের আদর-সোহাগ করে চুমু

খেতে, বুকে জড়িয়ে ধরতে, তাদের সঙ্গে একই বিছানায় ঘুমোতে সে বড়ো ভালোবাসে। তবুও মনে হয় প্রত্যেকেরই রয়েছে তার প্রতি কেমন একটা বিরাগ!

'মান্নেচ্কা, লক্ষ্মীটি আমার'—মান্কার হাত ধরে আদর করে পাশা বলল —'আমার হাতটা একবার গুণে বল না, ভাই!'

'আ-চ্ছা, আ-চ্ছা',—ছোট্ট খুকীর মতো ঠোঁটদুটো ফুলিয়ে মান্কা বলল,—'আর একটু খেলে নি, দাঁড়া।'

'মান্নেচ্কা, মাণিক আমার, সোনা আমার, লক্ষ্মী আমার, আমার মণি',—বায়না ধরল পাশা।

বাধ্য হয়ে মান্কা তাসের তাড়া কোলের উপর নাবাল। পাশা হাত-তালি দিয়ে বলে উঠল,—'আহা, এই যে আমার লেবান্শিক! আজ সে আসবে বলে কথা দিয়ে গেছে। লেবান্শিক আজ নিশ্চয়ই আসবে।'

'তোর সেই জর্জিয়ানবাবু,—আসবে সে।'

'হ্যাঁ, হ্যাঁ, সেই আমার জর্জিয়ান বন্ধু। আহা, কী যে লক্ষ্মীটি সে। কাছ থেকে চলে যেতে দিতে তাকে একটুও ইচ্ছে করে না আমার। এবার এসে সে আমায় কী বলেছিল জানিস্? বলেছিল: যদি এই খেলাঘরে থাক তবে তোমাকে খুন করে নিজে মরব আমি। আর কী করে যে চোখ পাকিয়ে চেয়েছিল সে আমার দিকে, তা যদি দেখতিস!'

'সে কে?'—জেনী জিজ্ঞেস করল।

'কেন, লেবান!'

'ও, ঐ তোর জর্জিয়ান বাবু। ও তো একটা আর্মেনিয়ান।'

'না, ও জর্জিয়ান।'

'আমি বলছি ও আর্মেনিয়ান। তুই যেন নেকী!'—জেনী বলল।

'কেন গালমন্দ করছিস, ভাই? আমি কি তোকে গালমন্দ ক'রেছি?'—পাশা আপত্তি করল।

'করেই ত্থাখ না! নেকী কোথাকার! তুই ওকে ভালোবাসিস বুঝি?'

'বাসি।'

'তুই তো টুপীপরা রেলের খোঁড়া লোকটাকেও ভালোবাসিস!'

'তাকে শ্রদ্ধা করি আমি।'

'আর ঐ নিকি, ঠিকাদার, এনটোশকা-কারটোশকা, তারপর ঐ মোটা অভিনেতাটা, ওদের সঙ্গেও তো তোর খুব—; বেহায়া কোথাকার! তুই একটা কুত্তি! এক সঙ্গে অতগুলো নাগর! আমি হ'লে গলায় দড়ি দিতাম।'

পাশার চোখ ছলছল করে উঠল। মান্‌কা তার দিকে হল: 'কেন তুই ওকে অমন করছিস্, জেন্‌কা?'

'বটে!'—জেনী রেগে গেল: 'তোরা সবাই সমান। মানমর্যাদা বলে কিছুই নেই। কোন্ এক ঘাটের মড়া আসবে, একমুঠো খাবারের মতো তোকে কিনে নেবে, গাড়ির মতো ঠিকে দরে ভাড়া করবে, তারপর ঘণ্টাখানেক ধরে ডলাইমলাই করে ফেলে দিয়ে চলে যাবে! আর তাতেই তোরা গলে যাবি! ককিয়ে ককিয়ে বলতে থাকবি: কী সুখ, প্রিয়তম, কী আনন্দ! থুঃ!' ঘৃণায় জেনী থুথু ফেলল।

তারপর উত্তেজনায় সারা ঘরময় পায়চারি করে বেড়াতে লাগল সে। এমন সময় নিউরা ছুটতে ছুটতে এসে খবর দিল, একটা জমকালো ফীটন্ গাড়ি তাদের বাড়ির দিকে আসছে। সবাই দেখতে ছুটে গেল জানলার ধারে—গেল না কেবল মানিনী জেনী।

দাড়িওয়ালা কোচম্যান গাড়ির উপর জমকালো পোষাক পরে বসে আছে—মন্দ দেখাচ্ছে না।

নিউরা সেখান থেকেই চেঁচাতে লাগল,—'ও কোচোয়ান খুড়ো, একটু গাড়িতে চড়াও না।'

মুচকে হেসে কোচোয়ান খুড়ো আঙুল নেড়ে কী যেন ইঙ্গিত করল, ঠিক দেখা গেল না। ঘোড়াটা যেন এরই জন্যে অপেক্ষা করছিল এতক্ষণ।

খটাখট পা ফেলতে ফেলতে চোখের সুমুখে অন্ধকারের মধ্যে অদৃশ্য হ'য়ে গেল। এমন সময়ে এম্মার গলা শোনা গেল :—'এ সব কী বেহায়াপনা! ছি, ছি, কেলেঙ্কারী! আমি জানি নিউরা হচ্ছে পালের গোদা।'

এম্মাও কালো পোষাক পরে বেশ করে সেজেছে। সে সবাইকে চেয়ারে বসিয়ে দিল। সামনের সোফিয়া ভ্যাসিলিয়েভনার প্রতিষ্ঠানের সুমুখে দুটো গাড়ি এসে দাঁড়াল। য়্যামার রাস্তায় চাঞ্চল্য দেখা দিচ্ছে আস্তে আস্তে।

সাইমন একজন লোককে নিয়ে ঘরে এল। জেনী সেইভাবে ঘরের মধ্যে পায়চারি করছিল। মনে মনে বলতে লাগল : 'কে যেন এল মোটাসোঁটা, কারোর বাবা নিশ্চয়ই লোকটা!'

এম্মা তাড়া দিল,—'মেয়েরা সব বসবার ঘরে যাও।'

এক এক করে সবাই বসবার ঘরে গিয়ে ঢুকল। তামারা হাতকাটা জামা আর ঝুঁটো মুক্তার মালা গলায়, পেছনে মুটকী কিটি। তারপর সবুজ রঙের জামা পরে নতুন মেয়ে নীনা। পরে মান্‌কা, ইহুদী সন্‌কা, সবাই বৈঠকখানায় গেল।

## সাত

প্রথমে একজন প্রবীণ ভদ্রলোক দু'হাতে তালু ঘস্‌তে ঘস্‌তে গম্ভীর চালে লিউব্‌কার পাশে এসে বসলেন। লিউব্‌কা কায়দা-দুরস্ত গণিকার মতো স্কার্টটা সামান্য একটু তুলে অভ্যর্থনা জানাল।

"তারপর মিস্"—ভদ্রলোকটি বললেন।

"বলুন,"—লিউবকা উত্তর দিল।

"সব খবর ভালো?"

"এই চলছে, ধন্যবাদ! সিগ্রেট আছে?"

"আমি সিগ্রেট খাই নে।"

"পুরুষ মানুষ সিগ্রেট খায় না! আসুন তবে লেমনেড খাই। আমার বেশ ভালো লাগে।"

ভদ্রলোক চুপ করে রইলেন। লিউব্‌কা বলে যেতে লাগল,—'বাপ্‌স্‌ কী কিপ্টে! আপনি সরকারী কর্মচারী বুঝি!'

"না, আমি হচ্ছি শিক্ষক, জার্মান ভাষা শেখাই।"

"আমি যেন কোথায় দেখেছি আপনাকে।"

"হতে পারে। রাস্তায় হয়তো।"

"একটা কমলালেবু খাওয়ান অন্তত।"

ভদ্রলোক আবার চুপ! কিন্তু চোখদুটি তাঁর চতুর্দিকে মেয়েদের মধ্যে ঘুরছিল। মুটকী কিটির শরীরখানা বেশ নিটোল বটে, তবে মোটা মেয়েরা আবার কামকলায় অপটু, আর মুখখানাও ওর বিশ্রী। ভেরা মেয়েটা মন্দ নয়—ছোট ছেলের মতো দেখতে; সাদা আঁটোসাঁটো পায়জামা পরেছে বলে উরুৎ দুটিতে বেশ বাঁধুনি আছে মনে হয়। ছোট মান্যাকে স্কুলের ছাত্রীর মতো দেখাচ্ছে কিন্তু। গরবিনী জেনীর মুখখানি কিন্তু বেশ। তা জেনীকেই ঠিক করা যাক। "নাঃ, দরকার নেই—" খদ্দেরমশায় ভাবতে লাগলেন: "মেয়েটার বড্ড অহঙ্কার; একবার ফিরেও চাইছে না, বোধহয় দর বেশি।" ভদ্রলোক হিসাবী, তাই হঠাৎ কিছুই করে বসলেন না। সংসারী লোক। মেয়ে ইস্কুলের মাষ্টার, ছাত্রীদের দেখেন আর জ্বলেপুড়ে মরতে থাকেন। ভাগ্যে তিনি কৃপণ আর ভীতু, তাই ছাত্রীরা কিছু বুঝতে পারে না। বেচারা অনেকদিন ধরে পয়সা জমিয়েছেন, অনেক কষ্ট করেছেন, গাড়িতে চড়েন নি, ইচ্ছে থাকলেও মদ কিনে খান নি, এই করে কিছু জমিয়ে বছরে ২।৩ বার নারীমাংসের স্বাদ নিতে আসেন তিনি, তাও আবার অনেক ভেবে চিন্তে। সস্তা হওয়া চাই, একটুতেই মজা ফুরিয়ে গেলে চলবে না, আবার খারাপ রোগের চিন্তাও আছে।

"না হয়"—বললে লিউব্‌কা,—"একটা পল্‌কা বাজাতেই বলুন। একটু নাচুক মেয়েরা।"

তা' একরকম মন্দ নয়। নাচতে নাচতে বরং সাহস বাড়ে, তখন পছন্দ মতো কাউকে নিয়ে বৈঠকখানা থেকে সুরুৎ করে বেরিয়ে আসা যাবে। নইলে এভাবে সকলের চোখের সামনে থেকে একটা মেয়েকে নিয়ে বেরিয়ে আসা, যেন কেমন লাগে। মাষ্টার মশাই মনে মনে রাজি হয়ে জিজ্ঞেস করলেন—"তাতে কত লাগবে ?"

"কত আবার ? ভালো বাজনাতে আধ রুবল, নইলে দশ কোপেক।"

"বেশ সুরু করো।"

ইসাইয়া সাভিচ্ জিজ্ঞেস করল,—'কী হবে ? ওয়াল্‌জ্ ? পল্‌কা ?—না—পল্‌কা মাজোর্‌কা ?"

"যা-খুশী",—দিলদরিয়া মেজাজে হুকুম করে বসলেন ভদ্রলোকটি।

"তবে ওয়াল্‌জ্ চলুক"—মেয়েরা বলে উঠল।

"না, পল্‌কা হবে।"—লিউবকা বলল,—"আমার বরের হয়ে আমি বলছি", বলে লোকটির গলা জড়িয়ে ধরে বলল, "তাই তো গা ?"

মাষ্টার মশায় নিজেকে ছাড়িয়ে নিলেন। লিউব্‌কাও রাগ না করে নিউরাকে নিয়ে নাচতে লাগল, সবাই ঘুরে ফিরে দলে দলে নাচতে লাগল। তখন সাহস করে ভদ্রলোকটি মান্‌কার কাছে গিয়ে বললেন, "তুমি চলো।" হেসে রাজি হ'ল মান্‌কা।

* * *

মান্‌কা তাঁকে নিজের ঘরে নিয়ে এল। রূপবিলাসিনীদের ঘর যেমন হওয়া দরকার তেমনি করেই সাজানো। আর্শি, ফুল, খাট, বিছানা, ছবি—সবই রয়েছে। বিছানা লাল চাদর দিয়ে ঢাকা। একটা লাল আলো ঝুলছে। একটা গোল টেবিল, আর তিনটে চেয়ারও রয়েছে।

বডিস্ খুলতে খুলতে মান্‌কা বলল, "ওগো প্রিয়তম, একটা লেমনেড কিং লফেৎ হবে না কি ?"

—'পরে হবে, আর এখানকার লফেৎ কি ভালো?'—মাষ্টার মশায় এড়াবার চেষ্টা করলেন।

—'হ্যাঁ ভালো।' মানকা যেন জোঁক। "এক বোতলের দাম দু' রুবল, তবে যদি মনে কর বেশি খরচ হলো—তবে না হয় বীয়ার আনাই।'

—'বেশ।'

—'আর আমার জন্যে কিছু লেমনেড, না হয় কমলালেবু।'

—'বরং লেমনেড খেতে পার, কমলালেবু নয়। পরে হলেও হতে পারে, এমন কি শ্যাম্পেনও খাওয়াতে পারি যদি আমাকে খুশী করতে পার।'

—'তা হলে কিন্তু চার বোতল বীয়ার, দু' বোতল লেমনেড আনাই। ঠিক তো? আর একখানা চকোলেট কেক আমার জন্যে! কেমন?'

—'না না—বড় জোর দু' বোতল বীয়ার আর এক বোতল লেমনেড। আর কিছু নয়। এ সব ছ্যাঁচরামো আমার ভালো লাগছে না।'

'আমার এক বন্ধুকে নেমন্তন্ন করব?'

—'না, না, ওসব বাদ দাও।'

মান্‌কা দরজা দিয়ে গলা বাড়িয়ে বলল, 'দু বোতল বীয়ার আর আমার জন্যে একটা লেমনেড চাই।'

সাইমন ট্রেতে করে এনে বোতলের মুখ খুলে দিয়ে গেল। পেছন পেছন এল যোসিয়া,—'বাঃ এ দেখছি বিবাহ উৎসব চলেছে এখানে। বেশ বেশ!'

যোসিয়াকে দেখিয়ে মান্‌কা মাষ্টার মশায়কে বলল: 'ভাই, একে একটু বীয়ার খাওয়াবে না?' বলে যোসিয়াকেও এক পাত্র খাইয়ে দিল।

মাষ্টার মশায়ও তাঁর বীয়ার শেষ করলেন। যোসিয়া বলল,—'এইবার দামটা দিন।'

'বাবাঃ, এত তাগাদা! আমি কি পালাচ্ছি!'—মাষ্টার মশায় রেগে বললেন। 'রাগ করবেন না।'—পরিচালিকা বলল: 'মানকার পাওনা পরে তাকেই না হয় দেবেন। আমি শুধু বীয়ার আর লেমনেডের দামটা চাচ্ছি। আবার

বাড়িউলী মাসীকে হিসাব দিতে হবে কিনা। দু'বোতল বীয়ারের দাম হয়েছে এক রুবল আর লেমনেডের ত্রিশ কোপেক—মোট এক রুবল ত্রিশ কোপেক।'

—'তার মানে এক বোতল বীয়ারের দাম আধ রুবল। দোকানে তো বারো কোপেকে পাওয়া যায়।'

—'তবে দোকানে গেলেই তো হ'ত। নামকরা বাড়িতে এলে এই রকমই দাম দিতে হয়। আমাদের এখানকার মতো সব বাড়িতেই এই দাম। বেশি চাই নি, দিন এখন দাম।'—যোসিয়া গরম গরম বলে গেল। কাজেই সুড় সুড় করে দামও বেরিয়ে এল।

—'আর কেউ যেন ঘরে এসে না ঢোকে।'—জার্মান মাষ্টার বললেন।

—'নাঃ, কেউ আসবে না।'

যোসিয়া বেরিয়ে গেল। মান্‌কা দরজায় খিল দিয়ে এসে জার্মান মাষ্টারের হাঁটুর উপর বসে তাঁর গলা জড়িয়ে ধরল।

প্রেমের অভিনয় করবার আগে একটু চেনা-পরিচয় হওয়া দরকার। তাই ভদ্রলোক জিজ্ঞেস করলেন, 'এখানে কতদিন আছ?'

—'বেশি নয়, তিন মাস মোটে।'—মিথ্যে কথা।

—'বয়স কত তোমার?'

—'ষোলো।'—পাঁচ বছর বয়স কমাল।

নীচু হয়ে জুতো খুলতে খুলতে মাষ্টার মশায় বললেন, 'এত কম বয়সে এখানে এলে কেমন করে?'

—'আমাদের দেশের একজন অফিসার আমাকে প্রথমে নষ্ট করে। মা ছিলেন খুব কড়া লোক। ভয় হ'ল যদি জানতে পারেন তবে গলা টিপে মেরে ফেলবেন। তাই পালিয়ে গেলাম। পরে সাত ঘাটের জল খেতে খেতে এখানে ছটকে এসে ঠেকেছি।'

—'সেই অফিসারকে তুমি ভালোবাস না আর?'

—'সে শুনে···হ্যাগা আলোটা জ্বলবে, না, নিবিয়ে দেব? বরং একটু কমিয়ে দিই।'

—'তোমার এখানে থাকতে ভালো লাগে? কী নাম তোমার?'

—'মান্কা। সত্যি কথা বলতে কি ভালো লাগে না এখানে।'

জার্মান মাষ্টার মান্কার ঠোঁটে চুমু খেয়ে বললেন, 'কাউকে ভালোবাস না? এখানে তোমার মনের মানুষ কেউ নেই?

—'নাঃ। আমার বরং তোমাকে, ভাই, মনে ধরেছে। কেমন মোটা-সোঁটা গোলগাল।'

মাষ্টার মশায় খানিকক্ষণ কী যেন একটু ভাবলেন। তারপর সব পুরুষই নারী-দেহ ভোগ করবার আগে যেমন করে বলে তেমনি তিনিও বললেন, "আমার মারিচেন, আমিও তোমাকে ভালোবেসেছি। তোমাকে আমি আমার কাছে নিয়ে রাখব।"

—'কিন্তু তোমার তো বৌ আছে গো!'

—'আমি বৌকে নিয়ে ঘর করি নে। সে ভালোবাসতে জানে না।'

—'আহা বেচারী! যদি জানতে পারে তা' হ'লে বড়ো কষ্ট পাবে।'

—'ওসব কথা ছাড়ো। শোনো, মেরী, আমি তোমার মতোই একটি নম্র ধীর সুন্দরী মেয়ে খুঁজে বেড়াচ্ছিলাম। আমার পয়সা আছে। একটা ফ্ল্যাট ভাড়া করে তোমাকে নিয়ে থাকব। যাবে আমার সঙ্গে?'

—'বেশ তো!'

মাষ্টার মশায় মান্কাকে আবার চুমু খেয়ে বললেন, 'তোমার কোনও অসুখবিসুখ নেই তো?'

—'নাঃ! ডাক্তার এসে প্রতি শনিবার আমাদের পরীক্ষা করে দেখে যায়।'

*　　*　　*　　*

মিনিট পাঁচেক পরে মান্কা মাষ্টার মশায়ের কাছ থেকে ছাড়া পেয়ে

এল। মাষ্টার মশায়ের দেওয়া দক্ষিণা আজ তার বউনি, তাই রুবলে থুথু দিয়ে ( যাতে কেউ চোখ দিতে না পারে ) মোজার মধ্যে গুঁজে রেখে দিল। মন-ভোলানো কথার শেষ হ'ল।

আমাদের জার্মান মাষ্টারকে কিন্তু মান্‌কা খুশী করতে পারে নি। মান্‌কা নাকি প্রেমের ব্যাপারে একেবারে কাঠ। তাই মাষ্টার মশায় যোসিয়াকে ডেকে পাঠিয়েছেন।

মান্যা এসে বলল, 'যোসিয়া, আমার নাগর তোমায় তলব পাঠিয়েছে।' মান্যা আর্শির সামনে দাঁড়িয়ে চুল ঠিক করতে লাগল।

যোসিয়া তাঁর কাছ থেকে ঘুরে এসে পাশাকে বাইরের বারান্দায় ডেকে এনে কী যেন বলে, ঘরে এসে মান্যাকে বলল,—'এ কি রকম, মান্‌কা? ভদ্রলোক তোমার নামে নালিশ করলেন, বললেন, তুমি নাকি মেয়েমানুষই নও—এক টুকরো কাঠ, না, এক চাঁই বরফ। আমি তাঁর কাছে পাশাকে পাঠালাম।"

মান্‌কা ঘৃণায় থুথু ফেলে বলল, "আরে রামোঃ, ও একটা পুরুষমানুষ নাকি! কেবল বকবক করতেই জানে! আর খালি প্রশ্ন, চুমু খাচ্ছি, ভালো লাগছে? মেজাজ ভালো তো? বুড়ো হাবড়া, আবার বলে, তোমায় নিয়ে গিয়ে বাঁধা রাখব।'

—'ও রকম সবাই বলে, নতুন কিছু নয়।'—জো বলল।

জেনীর মেজাজ আজ সকাল থেকেই খারাপ্ হয়ে ছিল। মান্‌কার কথা শুনে সে আরও গেল ক্ষেপে। 'ইতর বদমায়েস কোথাকার! বুড়ো নোঙরা জানোয়ারটাকে আমি হ'লে তার কান ধ'রে আর্শির সামনে দাঁড করিয়ে দিয়ে বলতাম, 'ছাখ আগে নিজের চেহারার কেমন ছিরি! আরও কেমন খুপছুরৎ দেখায় যখন কপালে চোখ তুলে আর মুখে ফেনা কেটে মেয়েমানুষের মুখের কাছে মুখ নিয়ে এসে ঘোঁৎ ঘোঁৎ করিস্! তোর ঐ দুটো রুবলের জন্যে আমার মনপ্রাণ পর্যন্ত বিক্রী করতে হবে নাকি রে, পাজী হতভাগা।' "

—'জেনী, চুপ !'—এম্‌মা ধমক দিল।

—'না না !'—ঘর থেকে বেরিয়ে গেল জেনী।

## আট

ক্রমে বৈঠকখানায় অতিথি এসে জমতে লাগল। রলি পলি এল। য়্যামার অতি পরিচিত লোক সে,—লম্বা, রোগা, বুড়ো, আমুদে। সবার সঙ্গেই তার ভাব। বাড়িউলী থেকে সুরু করে ঝিটা পর্যন্ত—তাকে খুব খাতির না করলেও—তার সঙ্গে ভাব রেখে চলে। এককালে লোকটাকে দিয়ে অনেক কাজও করানো হ'ত। মেয়েরা তাদের নাগরদের কাছে চিঠিপত্র পাঠাত ঐ রলি পলির মারফৎ, আবার দরকার হলে দোকানে-বাজারেও সে-ই ছুটত। অতিথিদের হাত-উড়ানি কাজ করে যা পেত সবই আবার সে ঐ-সব মেয়েদের পেছনেই খরচ করে ফেলত।

'রলি পলি যে !'—নিউরা দেখতে পেয়ে চেঁচিয়ে উঠল।

'হ্যাঁ, আমিই বটে,—এই আনন্দরাজ্যের একজন মাননীয় পারিষদ। কৈ প্রিন্স বটল্‌কিন, কাউণ্ট লিকীয়োর্কিন, ব্যারন্ হোয়াটিন্‌কেভিচ-গিদ্দা-পোভ্‌স্কি—মিষ্টার বিথোভেন, মিঃ চোপিন, বাজাও, বাজাও বাজনা !' রলি পলি ঠাট্টা-ইয়ারকি করতে করতে মুটকী কিটির পাশে এসে বসল, আর সঙ্গে সঙ্গে কিটি তার একখানা গোদা ঠ্যাং রলি পলির হাঁটুর উপর তুলে দিয়ে গম্ভীর হ'য়ে গালে হাত দিয়ে বসে রইল। রলি পলি কিছু না বলে সিগ্রেট জড়াতে লাগল।

'ঐভাবে কাগজে সিগ্রেট জড়াতে বিরক্ত লাগে না ?'—কিটি জিজ্ঞেস করল।

'বিরক্ত ! বলো কী ? শোনো তবে—

রে সিগারেট ! গোপন প্রিয়া !

তোরে ভালো না বেসে বাঁচে কি হিয়া ?

নয় গো নয় এ নয় খেয়ালে,
এ বিধিলিপি সব কপালে—
তাই সবারি ঘুম
ছুটায় ধূম—
—ছুটায় ধূম ও তোর অধরে।
আয় রে সখী, মোর অধরে॥

ভেরকা বলল : 'রলি পলি, আরও কিছু মজার কথা বলো!'
রলি পলি গান জুড়ে দিল :

'রাজার লোক যাচ্ছে ঘোড়ায় ধেয়ে।
পেছনে তার ছুটছে সে এক মেয়ে—
ইচ্ছেটা তার—লোকটা যেন বিয়ের
প্রস্তাবটা করে তারই কাছে,
কিন্তু, দেখল না সে কে আসছে পাছে
বরং মুচড়ে গোঁফ গেল ঘোড়ায় ধেয়ে।
ছুটল পাছে মেয়ে॥

রলি পলির মজার গান শুনে মেয়েরা তো ভারী খুশী। তারা তাকে তাদেরই একজন বলে জানে। নিজের খরচেই তারা রলি পলিকে বীয়ার আর ভোদকা খাইয়ে দিল। একটু পরেই এল একদল থিয়েটারের লোক, এসেই তারা খুব হৈ চৈ বাধিয়ে দিল। সুরু হ'ল থিয়েটারের গালগল্প আর কেচ্ছা, তারপর তাই থেকে উঠল থিয়েটারের মালিকদের কথা, শেষটায় তাদের বৌদের কথাও বাদ গেল না। তারপর মদ আর নাচ-গান-হল্লা। শেষে 'আবার আসব' বলে তারা কেটে পড়ল। মেয়েদের ধারেও কেউ ঘেঁসল না। তারপর এল একদল সরকারী কর্মচারী আর জনকয়েক ছোকরা। কয়েকজন অফিসারও এলেন তাদের সঙ্গে—আত্মসম্মানের জ্ঞানটুকু আছে

তাঁদের ষোলো আনা। দেখতে দেখতে বৈঠকখানা ঘর গোলমাল আর সিগ্রেটের ধোঁয়ায় গেল ছেয়ে।

সন্‌কার 'বাঁধা বাবুও' এলেন। আসতেন তিনি প্রায় প্রতিদিনই; এসে ঘণ্টার পর ঘণ্টা ধরে ঠায় বসে থাকতেন প্রেয়সীর মুখের পানে চেয়ে—দুঃখ বেদনা হতাশা হাহাকারে ভরা সে চোখের দৃষ্টি। কেন সন্‌কা মরতে এল এখানে, কেন করেছে সে কুলত্যাগ, ছেড়েছে ধর্ম, জলাঞ্জলি দিয়েছে সমাজ সংসার পরিবার সব কিছুকে—তাই নিয়ে মাঝে মাঝে বচসা হ'ত ওদের দু'জনের মধ্যে।

আড্ডা-ইয়ার্কি নাচগান হৈ-হল্লায় বৈঠকখানা ঘরটি যখন বেশ সরগরম জমজমাটি হয়ে উঠেছে তখন প্রায়ই যোশিয়া এসে ঠোঁট বেঁকিয়ে চুপি চুপি বলত বাবুটিকে: 'এখানে হাঁ করে বসে কেন? যাও না, বাপু, ছুঁড়ীটাকে নিয়ে নিরিবিলি একটু সময় কাটাও গে যাও।'

এরা দু'জনেই জাতে ছিল ইহুদী। দু'জনেরই জন্মভূমি হোমেল শহর। বিধাতা দু'টিকে যেন সৃষ্টি করেছিলেন পরস্পরকে নিবিড় ভাবে ভালোবাসার জন্যেই শুধু। কিন্তু ঘটনাচক্রে তারা পরস্পরের কাছ থেকে দূরে ছিটকে পড়েছিল। তারপর আবার কত দুঃখকষ্টের পর এরা পেয়েছে পরস্পরের সন্ধান! বিস্তর দুঃখকষ্ট অপমানকে অঙ্গের ভূষণ করে লোকটা শেষে এখানকার একটা ওষুধের দোকানে সামান্য একটা কাজ জুটিয়ে নিয়েছে। নাম তার নেমান। তা' বাস্তবিকই নেমান ভারী ধর্মভীরু লোক আর বেশ গোঁড়া ইহুদীও বটে। সে জানে সন্‌কার মা সন্‌কাকে দেহবণিকদের কাছে বেচে দিয়েছিল, তারপর বারবার বিকিকিনির মধ্যে দিয়ে হাতবদল হতে হতে শেষটায় হতভাগী ঠেকেছে এসে এখানে। এসব কথা তার মনে পড়ে আর অন্তরাত্মা থেকে থেকে শিউরে ওঠে—যন্ত্রণায় জ্বলে পুড়ে খাক হয়ে যায় সে অন্তরে অন্তরে। তবুও তার ভালোবাসা বিন্দুমাত্র ক্ষুণ্ন হয় নি। তাই প্রতি সন্ধ্যায় নেমান এসে হাজির হয় আনা মারকোভনার এই বৈঠকখানায়। দিনের পর দিন

অনাহার অর্ধাহারে থেকে তার স্বল্প আয় থেকে বাঁচিয়ে বাঁচিয়ে যেদিন সে একটি রুবল জমিয়ে তুলতে পারে সেদিন সে এসেই সন্‌কাকে নিয়ে সোজা চলে যায় তার ঘরে। কিন্তু তাতে শেষ অবধি তারা কেউই সুখী হতে পারে না—ক্ষণিক দৈহিক সম্ভোগের যখন অবসান ঘটে তখন সুরু হয় তাদের মধ্যে পরস্পরের প্রতি দোষারোপ, আর তার ফলে কান্নাকাটি—ব্যর্থতার হতাশা। তাদের হিব্রু ভাষায় ঝগড়া কেউ বুঝতে পারে না বটে, তবে ঘর থেকে বেরিয়ে এলে পর সন্‌কার রাঙা চোখ আর ফুলো ফুলো গাল দেখে সবাই বেশ বুঝতে পারত—ঘরের মধ্যে বেশ একটা ঝড় বয়ে গেছে।

কিন্তু প্রায়ই নেমানের হাতে টাকাকড়ি কিছু থাকে না। তখন সে এসে সারা সন্ধ্যা নীরবে বসে থাকে সন্‌কার পাশটিতে। আর দৈবাৎ যদি অন্য কোনও খদ্দের এসে সন্‌কাকে নিয়ে চলে যায় তবে সে তার ফিরে আসবার আশায় ধীর ভাবে বসে প্রতীক্ষা করে আর ঈর্ষ্যায় জ্বলেপুড়ে মরতে থাকে। তারপর সন্‌কা যখন ফিরে এসে আবার তার পাশটিতে গিয়ে বসে তখন—যাতে অপর কারও মনোযোগ সেদিকে আকৃষ্ট না হয় তাই সন্‌কার দিকে না ..য় সোজা শূন্যের দিকে তাকিয়ে—ভৎর্সনা আর তিরস্কারে তাকে আচ্ছন্ন ..র দিতে থাকে, আর সন্‌কার অশ্রুসিক্ত পেলব আঁখিদুটিতে ফুটে ওঠে মৌন ..রুপায় আত্মবিসর্জনের বেদনা।

তামারার মনের মানুষ সেন্‌কাও এল। সে আবার পছন্দ করে না যে .. তার দিকে তাকিয়ে থাকে, তাই সবার অলক্ষ্যে এসে খোঁড়াতে ..াড়াতে ( পায়ের দোষ ছিল একটু ) তামারার কাছে গিয়ে, তাকে নিয়ে ..জা গিয়ে ঘরে ঢুকে পড়ল।

তারপর এল আরও অনেকে। নাচ-গান-হল্লা সেই চলছেই তো চলছে। এমন সময় এসে ঢুকল সাতজন ছাত্র, একজন তরুণ অধ্যাপক আর 'প্রতিধ্বনি' কাগজের জনৈক সংবাদদাতা।

## নয়

এই সংবাদদাতাটি ছাড়া আর সব ছেলেকয়টিই সেদিন তাদের জানাশোনা মেয়েদের নিয়ে 'মে দিবস' উপলক্ষ্যে সকাল থেকে হৈ চৈ করে বেড়িয়েছে। নীপার নদীতে নৌকা বেয়েছে তারা। চড়ুইভাতি করেছে, ছেলেমেয়েরা পালা করে স্নান করেছে নদীতে। তারপর চলেছে মদ আর নাচ-গান। পরে সন্ধ্যার সময় তারা নিজ নিজ সখীদের মধ্যে কয়েকজনকে বাড়ি পর্যন্ত, বা গেট পর্যন্ত পৌঁছে দিয়ে চলে গেছে।

সারাটা দিন তাদের বেশ হৈ চৈ করেই কেটেছে সত্যি। সবুজ গাছপালা, স্রোতের জল, আর রোদের আলো, ওদের মাতিয়ে রেখেছিল। তারই সঙ্গে তরুণীদের কলধ্বনি, অঙ্গভঙ্গী, কটাক্ষ, চকিতস্পর্শ, এমন কি, তাদের অঙ্গাবরণের সৌরভটুকু পর্যন্ত ছেলেদের প্রাণে এনে দিয়েছে মধুর আবেশ। ছেলেমেয়েরা একত্রে চড়ুইভাতি করতে বা প্রমোদ ভ্রমণে গেলে এ-ধরণের মেলামেশা হবেই, আর তাতে তরুণদের মন যে চঞ্চল হয়ে উঠবে সে তো আশ্চর্যের কথা নয়!

তারপর সকলে ছাত্রদের রেস্তরাঁ 'দি স্প্যারো'তে গিয়ে মদ খেতে আর হাসি গল্প করতে আরম্ভ করল। রাত বারোটায় রেস্তরাঁ গেল বন্ধ হয়ে। মদে বুঁদ হয়ে রাস্তায় বেরিয়ে এল সবাই। এখন কোথায় যাওয়া যায়? নিজের নিজের বাড়ি? নাঃ। এত তাড়াতাড়ি, এখনই ছাড়াছাড়ি! এ-ই তো চলেছে বেশ। একবার ছাড়াছাড়ি হলে আর জমবে না। 'টিভোলি গার্ডেনে' চলো। না, সে জায়গাও আবার বন্ধ হয়ে গেছে এতক্ষণ। 'তবে সবাই চলো আমার বাড়িতে'—প্রস্তাব করল ভোলোডিয়া পাভলোভ—'আমার কাছে মদ আছে'—

—'দূর, এই দুপুর রাতে গেরস্তের বাড়ি—নাঃ!'

—'তার চাইতে চলো মেয়েদের নিয়ে আমোদ করা যাক'—বললে দাড়ি-মুখো লিখোনিন। ছেলেটা দুদিন আগে 'মার্চেণ্টস্ ক্লাব-'এ 'macao'-তে হাজার রুবল জিতে এসেছে কিনা, তাই আর সইছে না।

'সেই ভালো।'

একজন বলল,—'তার চাইতে যে-যার বাড়ি ফিরে যাই এখন, প্রফেসর তুমি কী ঠিক করলে?'

ছোকরা অধ্যাপকটি ওদের দলে পরে এসে জুটেছিল। বলল: 'না না, আমি ওসব নোঙরামিতে নেই। বেশ তো সারাদিন নির্মল আনন্দ হ'ল, আবার ওসব কেন?'

তা বলে অধ্যাপক য়্যারসেনকোর অতীত জীবনটা নির্জলা ধর্মকর্ম নিয়েই যে কেটেছে এমন নয়। মদের আড্ডা, প্রমোদ-ভবন, সবখানেই ছিল তাঁর গতিবিধি। পরে অবশ্য তাঁর জীবনের ধারা গেল বদলে। পড়াশুনা আর পরীক্ষা নিয়েই সময় কাটতে লাগল। পূর্বসঙ্গীদের আর তারই সঙ্গে সঙ্গে বোতলকেও দিলেন তিনি বাতিল করে। তাই যখন লিখোনিন ঠাট্টা করে বলল, 'প্রফেসর দেখছি বেশ ধার্মিক হয়ে উঠেছ হে', তখন য়্যারসেনকো তাড়াতাড়ি বলল, 'না না তা নয়, তবে হ্যাঁ, না-বুঝে কী করেছি না-করেছি তা ভেবে এখন লাভ কী? ছোটবেলায় তো মিষ্টি চুরি করে খেয়েছি, জামাকাপড় নষ্ট করেছি।'

অধ্যাপক বলতে লাগলেন, 'আমরা সবাই জানি যে বেশ্যাবৃত্তি মনুষ্য-সমাজের এক নিদারুণ অভিশাপ। আর এর জন্যে মেয়েরা নয়, পুরুষরাই অপরাধী; কারণ পুরুষের চাহিদাই এই যোগানের মূল। তাই মাতাল হয়ে অন্তরের এই বিশ্বাসকে ক্ষুণ্ণ করে গণিকালয়ে যাওয়া তিনগুণ পাপ—প্রথমত সেই হতভাগিনী নির্বোধ নারীর কাছে, এক নোঙরা রুবলের জোরে যার দেহ ভাড়া করে আমি তাকে হীনতম দাসীবৃত্তিতে প্রবৃত্ত করাই; দ্বিতীয়ত মানব-সমাজের কাছে, কারণ এর মানেই হ'ল বেশ্যাবৃত্তিকে প্রশ্রয়

দেওয়া; আর তৃতীয়ত নিজের বিবেকের কাছে, মনের কাছে, অতএব ন্যায়ের কাছেও এ হচ্ছে ভারী জঘন্য রকমের নীচতা।'

ঠাট্টা করে শিষ দিয়ে উঠল লিখোনিন। তাতেও দম্‌লেন না অধ্যাপক। বলতে লাগলেন: 'আর সব চাইতে বড়ো কথা—তোমরা কি কেউ ভেবে দেখেছ, এই কিছুক্ষণ আগে আমরা আমাদের বান্ধবীদের নিয়ে নদীতে, তীরে, কতই না হেসে খেলে বেড়ালাম; কৈ কেউই তো কোনো অসভ্য আচরণ করি নি! যেই বান্ধবীরা গেল চলে, ছুটলাম এই ভ্রষ্টা নারীদের কাছে! এ যেন বোনকে দেখে কামার্ত হয়ে চলে এলাম য়্যামাতে, তা' মেটাতে! ছিঃ ছিঃ!'

'তা বলে পুরুষের কাম তো আর দমিয়ে রাখা যাবে না। আর সে কামনা চরিতার্থ করবার একটা জায়গাও থাকা চাই সমাজে',—বলল বোরিস সোভাসনিকভ। লম্বা, চশমা পরা, ফিটফাট ছোকরাটি। বলে চলল, 'বাড়ির ঝিয়ের সঙ্গে মাখামাখি করা কি পরের বৌএর উপর নজর দেওয়ার চাইতে এ বরঞ্চ ভালো। আর আমার যদি নারী না হ'লে না-ই চলে, তা হলে যাতে সহজপ্রাপ্য মেয়েমানুষ পাই তার ব্যবস্থা তো থাকা দরকার সমাজে?'

'দরকার! কিসের দরকার শুনি।'—অধ্যাপক রুখে উঠলেন,—'এ শুধু হ'ল আমাদের একটা নিছক খেয়াল, দুর্বল স্ফূর্তির সখ—কামোন্মাদনা নয়,—আমরা রাশিয়ান লেখাপড়া-জানিয়ে ভদ্রলোকেরা যারা অকালেই বৃদ্ধ হয়ে পড়েছি তারা কেউ দুর্বার কামনা, বর্বর উন্মাদনা কাকে বলে তা' জানিনে—তা অনুভব করবার শক্তি নেই আমাদের। শোনো তবে: ককেসিয়া থেকে একটা লোক এসেছিল কিসলোভস্কে বেড়াতে। বেড়াতে বেরিয়ে একদিন এক বাজনার শব্দ শুনে, গেল সেইদিকে। গিয়ে দেখে দিব্যি এক নাচের আসর! একটা মেয়ে—উলঙ্গ বললেই হয়—নাচছে। নাচতে নাচতে ইচ্ছে করেই হয়তো মেয়েটা এসে ককেসীয়ানটার গায়ে তার ঘাগরা ছুঁইয়ে ছুঁইয়ে দিতে লাগল।...হঠাৎ, একটু পরেই হৈ চৈ, হুড়োহুড়ি, মারামারি লেগে

গেল! ব্যাপার কী?—না, লোকটা এতই ক্ষেপে উঠেছিল যে মেয়েটার শ্লীলতাহানি করেছে। ভেবে দেখো, ঐ অতগুলো লোকের সামনে! ছাতা, লাঠি কত কী যে তার পিঠে ভাঙা হল! পুলিশ এসে গ্রেপ্তার করে নিল যখন, তখন কী বল্‌লে জান? বলল—'যা খুসী, জেল দাও, মাথা কাট, কিছুতেই আপত্তি করব না। কিন্তু মেয়েটা ঐ ভাবে ন্যাঙটো হয়ে নাচলে কেন?'

সোভাস্‌নিকভ বলল,—'আমি থাকলে ককেসীয়ানটার পক্ষ নিতাম। তার দোষ কী?'

অধ্যাপক কী যেন বলতে যাচ্ছিল, রামেশিস এমন সময়ে বলে উঠল,—'থামো প্রফেসর, তোমাকে কেউ পাঁকে বসাবে না—ভয় নেই। সামান্য একটা ব্যাপার নিয়ে এত তর্ক কেন? কয়েকজন রাশিয়ান ভদ্রলোক একটু স্ফূর্তি করে রাতটা কোথাও কাটাতে চান, অথচ ঐ সব বাড়ি ছাড়া সে রকম কোনও জায়গাও খোলা নেই, ব্যাপার তো এই।'

রামেশিস্ আইনজীবী, কষ্টে মানুষ হয়েছে, অল্প বয়সেই পশার জমিয়ে বসেছে, এই বয়সেই কোনও কোনও সভায় সভাপতিত্বও করেছে, কখন কী বলতে হয়, তা জানে সে। তাই সময়মতো নিষ্পত্তি করতে গেলেও, অধ্যাপক থামতে চাইলেন না।

'তাই বলে, দেহপসারিণীদের কাছে যেতে হবে আমোদ করতে?'

'বেশ তো, তুমি যদি নারীসঙ্গ না চাও, তবে আমাদের সঙ্গেই থেকো শুধু, ফিরেও এসো আমাদের সঙ্গে, নিষ্পাপ অবস্থায়।'

'তুমি যে বুর্জোয়াদের মতো বললে হে',—উত্তর দিলেন অধ্যাপক, 'তারা যেমন রাত থাকতে বধ্যভূমিতে গিয়ে জড়ো হয়ে আক্ষেপ করতে থাকে—অপরাধীর এত বড় শাস্তিটা অন্যায়ই হচ্ছে। কিন্তু কী করব, বিচারকের উপর তো হাত নেই আমাদের।'

রামেশিস বলল, 'প্রফেসর তোমার ও-উপমা আমাদের বেলায় খাটবে

না। দেখো, আমরাই একদিন এই বেশ্যাবৃত্তি যাতে উঠে যায় তার ব্যবস্থা করব।'

লিখোনিন বলল,—'ঢের হয়েছে, এইবার নে, আমাদের প্রফেসরকে চ্যাংদোলা করে গাড়িতে তোল।'

অধ্যাপককে নিয়ে কাড়াকাড়ি পড়ে গেল। একটা পুলিশ অনেকক্ষণ থেকে এই সব ছাত্রদের উপর লক্ষ্য রাখছিল, এখন এগিয়ে এসে বলল—'এখানে জটলা করবেন না।'

য়্যারসেনকো একটু ঠাণ্ডা হলেন : বললেন, 'বেশ, যাব তোমাদের সঙ্গে, তবে ভেবো না যে মিশরের ফেরেঁৗ ( Pharaoh ) রামেশিসের কথায় রাজি হয়েছি,—না, তা মোটেই নয়। কেবল তোমাদের এই মধুর সঙ্গ ছাড়তে হবে বলে। তবে এক সর্তে, শুধু একটু মদই খাব, তার বেশি কিছু নয়, গল্প, হাসাহাসি, ফাজলামি, নোংরামি, সে সব কিছু চলবে না। আমরা ভাবী রাশিয়ান, ঘাঘরা দেখলেই যদি আমাদের নোলায় জল আসে, সে হবে বড়োই লজ্জার কথা।'

লিখোনিন রাজি হ'ল,—'বেশ, তাই হবে।'

সকলেই এই সর্তে রাজি।

ঠেলাঠেলি করে সকলে একটা গাড়িতে উঠে পড়ল। লিখোনিন বলল, 'আমরা ডোরোসেনকোতে নামব।'

ডোরোসেনকোতে এসে সকলে একটা রেস্তরাঁয় গিয়ে ঢুকল। সারারাত এটি খোলা থাকে। ওরা এখানে কেউ কিছুই খেল না। প্রত্যেকের মনেই একটা অজানা আশঙ্কা, এ কি ভালো হচ্ছে ? বোধ হয় না, গণিকালয়েই কি চরম আনন্দের সন্ধান মেলে ?—না, তার চাইতে নেশায় বিভোর হওয়া যাক। সন্দেহের দোলায় দুলে লাভ কী ? তাই-ই তারা ঠিক করল, মদ খেয়ে মনটাকে রামধনুর সাতরঙা রংয়ে রঙীণ করে তুলবে, বিবেকের উপর পড়বে এক তরল যবনিকা।—তারপর ?

তারপর তাদের হাত কী করল, পা কী করল, মুখ কী করল, জানবার কোনও দরকারও হবে না—তারা জানবেও না।···শুধু ছাত্রেরাই নয়, য়্যামাতে যারাই প্রথম ঢুকতে যায় তাদেরই বোধহয় এই রকমের দ্বিধা আসে, আর তাই বোধহয় এখানকার এই রেস্তরাঁয় রাতে এত ভীড হয়। কেউই এখানে বেশিক্ষণ বসে না। আসে,—মনের দ্বিধা, বিবেকের অনুশাসন, এ সব কিছুকে ক্ষণকালের জন্যে নেপথ্যে সরিয়ে রেখে, শয়তানকে সাথী করে নরকে ডুবতে যায়।

তাই ছাত্ররাও মদ খেতে লাগল। একটু পরেই রামেশিসের দৃষ্টি পড়ল ঘরের এক কোণে দু'টি লোকের উপর। দু'জনে সামনাসামনি বসে মদ খাচ্ছিল। একজন বৃদ্ধ, আর একজন যুবক।

রামেশিস বলল,—'তোমরা বসো, আমি আসছি।' বলেই সেই যুবকটির কাছে গিয়ে তাকে ডেকে নিয়ে এসে বলল : 'শোনো সবাই, এঁর সঙ্গে তোমাদের পরিচয় করিয়ে দিই, ইনি হলেন আইভানোভিচ্ প্লাটোনোভ। একজন সাংবাদিক, এমন কুঁড়ে কিন্তু আশ্চর্য প্রতিভাবান সাংবাদিক আর পাবে না কোথাও।'

'তা হলে আসুন একটু পান করা যাক'—বলল লিখোনিন। য়্যারসেনকো নবাগতকে বলল, 'আচ্ছা, আপনিই না বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক প্রিক্লোন্স্কির বিষয়ে কাগজে লিখেছিলেন?'

'হ্যাঁ, আমিই',—সাংবাদিক উত্তর দিল।

'ভারী চমৎকার হয়েছিল সে লেখাটা। ঠিকই লেখা হয়েছিল।'

অধ্যাপক ভারী খুশী হলেন, সাংবাদিকের সঙ্গে দেখা হয়ে। তারপর সকলের সঙ্গে সাংবাদিকের আলাপ জমে গেল। তখন সবাই বলল,—'য়্যামায় যেতে হবে কিন্তু আমাদের সঙ্গে।'

'বেশ, আপত্তি নেই'—সাংবাদিক বলল,—'যদি আমায় নিয়ে কোনও অসুবিধা না হয় আপনাদের সঙ্গে যেতে আমি রাজি আছি। আজ The

Dnieper World কাগজখানা থেকে হঠাৎ কিছু পাওয়াও গেছে। আচ্ছা, আমি আসছি এখখুনি।'

প্লাটোনোভ বৃদ্ধের কাছে গিয়ে তার হাতে কিছু টাকা গুঁজে দিয়ে বিদায় নিল : 'আমি এখন যেখানে যাচ্ছি, ঠাকুরদ্দা, সেখানে তোমার যাওয়া ঠিক হবে না। তুমি বরং কাল আমার সঙ্গে ঐ জায়গায় দেখা করো। আসি তবে!'

সকলে রেস্তরাঁ ছেড়ে বাইরে এল। বরিয়া সোভাস্নিকভ লিখোনিনকে আড়ালে ডেকে এনে বলল : 'বেশ তো ছিলাম আমরা, ওকে আবার আমাদের মধ্যে টানা কেন? কে না কে?'

লিখোনিন বলল : 'চুপ কর ভাই! বেড়ে স্ফূর্তিবাজ লোক ও।'

## দশ

আনা মারকোভ্নার গণিকালয়ের সামনে এসে য়্যারসেনকো বলল : 'যদি একান্তই কোনও গণিকালয়ে যেতে হয় তবে ভালো জায়গাতেই যাওয়া উচিত। আর একটু এগিয়ে 'ত্রেপেল'-এ গেলে কেমন হয়?'

'না না। এই বেশ' : রামেশিস বলল।

সবাই আনা মারকোভ্নার গণিকালয়েই এসে ঢুকে পড়ল। সাইমন দেখলে একদল লোক ঢুকছে। একসঙ্গে অতগুলো লোক আসা সে পছন্দ করে না। তাতে হৈ-চৈ, হট্টগোল, বিশৃঙ্খলা হবার সম্ভাবনা থাকে। সে চাইত—লোক আসবে একলা একলা, লুকিয়ে, ভয়ে ভয়ে; এদিক-ওদিক চাইবে—কেউ চেনা লোক দেখতে পেল কিনা। সে রকম আগন্তুককে সাইমন খাতিরও করে থাকে।

বৈঠকখানা ঘর তখন অতিথিতে ভর্তি। কেরাণীরা একটু আগে নেচে-কুঁদে তখন বিশ্রাম করছিল আর রুমাল নেড়ে হাওয়া খাচ্ছিল। রলি পলি ঢুলছিল একটা চেয়ারে বসে।

ছাত্রেরা এসে ঢুকতেই, জনকয়েক মেয়ে এগিয়ে গেল তাদের দিকে।

—'তামারোচ্‌কা, তোর বর এসেছে রে—ভলোদেন্‌কা!'—নিউরা বলল: 'আমারও বর এসেছে—মিস্‌কা!'—বলেই সে প্রেত্রোভিস্কির গলা ধরে ঝুলে পড়ল: 'সত্যি মিসেন্‌কা, এতদিন কোথায় ছিলে তুমি?'

প্রফেসর য়্যারসেন্‌কো তো কাণ্ডকারখানা দেখে অস্বস্তি বোধ করতে লাগলেন। শেষে নিজেকে সামলে নিয়ে পরিচালিকা এম্‌মাকে বললেন: 'কৈ, আমাদের একটা আলাদা ঘর দাও—আর রঙীন মদ আর কফি। বুঝলে?'

—'নিশ্চয়—নিশ্চয়—' এম্‌মা বলতে লাগল: 'আমি সব ব্যবস্থা করে দিচ্ছি। আর—আর—মেয়েদের কি—বুঝেছেন কিনা—ঘরে পাঠিয়ে দেব?'

য়্যারসেন্‌কো গম্ভীর হ'য়ে বললেন: 'দরকার মনে কর তো দিয়ো পাঠিয়ে।'

এক এক করে মান্কা, কিটী, লিউব্‌কা আর আরও কয়েকজন মেয়ে এসে ঘরে ঢুকল। তারপর নিজেদের পছন্দমতো এক-একজন এক-একটি ছাত্রের কোলে বসে তার গলা জড়িয়ে ধরলো: 'ওগো আমার খোকা, মাইরি, কী সুন্দর তোমায় দেখতে! কমলালেবু খাওয়াবে, ভাই?'

—'ভলোদেন্‌কা, আমায় লজেঞ্জ কিনে দাও।—দেবে?'

—'আমায় চকোলেট।'

প্রফেসরের কাঁধে ভর করেছিল ভেরা। বললো: 'আমার এক বন্ধুর অসুখ, তাই তার ঘরে অতিথি নেই। তার জন্যে কিছু চকোলেট আর আপেল কিনে দাও না, ভাই?'

—'ওসব বাজে কথা ছাড়ো। লক্ষ্মী মেয়েটির মতো ওখানটিকে সরে গিয়ে বসো।'—প্রফেসর উত্তর দিলেন।

ভেরা ঢং ক'রে বললো: 'নইলে কী করবে, প্রিয়তম?'

একটু পরেই সাইমন কফি, মদ, ফল, লজেঞ্জ আর গ্লাস নিয়ে ঘরে এল।

মদের বোতল খোলা হ'ল। গল্প গুজব চলতে লাগল। কথায় কথায় নিউরা বলল: 'সাংবাদিক সেরজাই আইভানোভিচ্ আমাদের এখানকার পুরোণো অতিথি।'

'তাই নাকি!'—লিখোনিন জিজ্ঞেস করল।

'হ্যাঁ'—সাংবাদিক স্বীকার করল।

—'সেরজাই হচ্ছে আমাদের ভাইয়ের মত!'—নিউরা বলল।

'দূর বোকা।'—তামারা ধমকে দিল তাকে।

কিন্তু সোবাস্নিকোভও লক্ষ্য করছিল, সেরজাই আইভানোভিচ্ বেশ ঘরের লোকের মতো ব্যবহার পাচ্ছে। এ-বাড়িতে তার বেশ খাতির আছে বলেই মনে হ'ল। সকলেই মন দিয়ে শুনছে তার কথা; তামারা এসে তার মদের গেলাস দিল ভরে; মান্কা দিল তাকে একটা পেয়ারা খেতে; অথচ কোনও মেয়েই তার কাছ থেকে চকোলেট কি ফল খেতে চাইছে না। হিংসুটে সোবাস্নিকোভ ভাবল, সেরজাই বোধ হয় ওদের দালাল! তাই অত আদর।

'সত্যি, আমি এদেরই একজন!'—সেরজাই বলল: 'জানেন না বোধ হয়—একসময় চারমাস আমি রোজ এখানেই খাওয়াদাওয়া করতাম।'

—'বটে!—সত্যি?' অবাক হয়ে জিজ্ঞেস করল য়্যারসেনকো।

—"হ্যাঁ। সত্যি। এখানকার খাওয়াদাওয়া খুব খারাপ নয়।'

—'কিন্তু কেন?'

—'আমি বাড়িউলীর মেয়েকে পড়াতাম কি না তাই। আমার মাইনে থেকেই অবশ্য খাই-খরচ বাদ যেত।'

—'সে কী! যদি কিছু মনে না করেন তো বলি—আপনি কি ইচ্ছে ক'রে এখানে খেতেন, না, অসুবিধা ছিল বলে?'

—'ইচ্ছে করেই। আমি এদেরই একজন হ'য়ে এদের পঙ্কিল, সঙ্কীর্ণ জীবনের সন্ধান নেবার চেষ্টা করছিলাম।'

—'বুঝেছি'—প্রফেসর য়্যারসেনকো বললেন : 'এদের নিয়ে লিখবেন বলে আমাদের বন্ধু এদের বিষয়ে তথ্য সংগ্রহ করছিলেন। শীঘ্রই বন্ধুর এ বিষয়ে লেখা বই পড়বার সৌভাগ্য হবে আমাদের।'

'গণিকালয়ের ট্রা-জেডী !'—অভিনয়ের ভঙ্গীতে সোবাসনিকোভ চেঁচিয়ে বলে উঠল।

তামারা উঠে এসে সোবাসনিকোভের কানে কানে বলল : 'শোনো, বন্ধু, ঐ সাংবাদিকের কাছে ঘেঁসোনা বেশি ; তোমার ভালোর জন্যেই বলছি।'

—'কেন ? তোমার নাগর না কি ও ? না, তোমাদের ফড়ে ?'

—'ও কোন জন্মেও আমাদের কারোর সঙ্গে থাকেনি ; আমায় বিশ্বাস করো। কিন্তু ঘাঁটিয়ো না ওকে।'—তামারা উত্তর দিল।

'হ্যাঁ, তা বটেই তো ! আর নয়ই বা কেন ! সারা বেশ্যাপাড়াটাই দেখছি ওর হয়ে কথা কয় ! য়্যামা শুদ্ধই ওর প্রাণের বন্ধু—ওর সাঙাৎ !'

—'না, তা নয়,'—তামারা বল্লে : 'তবে এই তোমার ঘাড়ে চিমটি দিয়ে ধরে ছোট্ট কুকুর-ছানাটির মতো জানালা গলিয়ে দেবে ছুঁড়ে ফেলে—এই আর কী! আমি ওকে দেখেছি কি না আর একবার এরকমটি করতে। তাই বল্লাম।'

'দূর হ, মুখপুড়ী ! দূর—দূর !' —ঘুঁসি বাগিয়ে চেঁচিয়ে উঠল সোবাসনিকোভ।

—'কী, হ'ল কী ?'—লিখোনিন জানতে চাইল : 'রাগ কিসের হে, সোভাসনিকোভ ?···কই, বলুন, সেরজাই, আপনার কথা—।'

'বলছিলাম—এখানে কোনও তথ্য সংগ্রহ করতে আসিনি',—সাংবাদিক বলে চলল : 'কিন্তু এখানকার জীবন সত্যিই বড়ো ভয়ঙ্কর ও মর্মান্তিক ! অথচ নারী-মাংসের এই বেচা-কেনার ব্যাপার যে কী ভীষণ তা কেউ ভাবতেও পারে না। কিন্তু এটা একটা যে-কোনও বড়ো নগরীর পক্ষে ক্ষয়রোগ বিশেষ। আমাদের এই রাশিয়ায় তো কত গুণী-জ্ঞানীই আছেন ; কেন জানিনে, তাঁরা এই গণিকাবৃত্তি নিয়ে কোনও আলোচনা করেন নি। বরং বিষয়টা এড়িয়েই

যেতে চান তাঁরা। হয় তো ভাবেন, লোকে তাঁদের চরিত্র নিয়ে সন্দেহ করবে। কিংবা ভাবেন নোঙরা ঘেঁটে লাভ কী? অথবা সময় পান না হয়তো। কিন্তু এ ধরণের একখানা বই সমাজের কত কল্যাণই না করত!'

—'এ নিয়ে তো লেখা হয়েছে!'—রামেশিস বলল।

—'লেখা হয়েছে বটে,—' প্লাটোনোভ জবাব দিল: 'কিন্তু সে সব লেখা হয় মিথ্যেয় ভরা, নয়, ছেলেভুলানো কি মন মাতানোর জন্যে বেশ রঙীন করে নাটকীয় ভঙ্গীতে লেখা। বাস্তবের ধার দিয়েও যায়নি সে সব লেখা। আমাদের লেখকরা রোমাঞ্চকর গোয়েন্দা-কাহিনী লেখেন, আইন-আদালতের গল্প, এটর্নিদের, পুলিশদের, অফিসারদের বিষয়ে লেখেন; কামাতুরা ভদ্র-মহিলাদের নিয়ে সরস গল্প লেখেন; আর সে সব লেখার ভঙ্গীও বেশ। কিন্তু ওদের নিয়ে লেখবার কী এমন আছে? ওদের জীবন কি সত্যিকারের জীবন? জগতের কৃষ্টির অযথা প্রলাপ বলা যেতে পারে ওদের জীবনকে! কিন্তু সত্যিকার বাস্তব হচ্ছে এই গণিকাবৃত্তি—মানুষের মতোই আদিমযুগের সৃষ্টি! কিন্তু বিকৃত সাহিত্যের মারফৎ আমরা পেয়েছি—এদের বিষয়ে ভুল-ধারণা। এই বিরাট রুশ-সাহিত্যে গণিকাবৃত্তির পঙ্কিল আবহাওয়া থেকে আমরা পেয়েছি শুধু ডস্টয়েভস্কির 'অপরাধ ও শাস্তি' বইয়ের নায়িকা সোনেচ্‌কা মারমেলাডোবা-কে! ঐ একটিমাত্রই চরিত্র! সত্যি কথা বল্‌তে কী—বিশ্বসাহিত্যের সে এক অদ্ভুত সৃষ্টি! বড়োই মর্মান্তিক সত্যে ভরা—পড়তে পড়তে যেন দম বন্ধ হ'য়ে আসে—মাথায় রক্ত চড়ে যায়!'

—'কিন্তু মনস্তত্ত্বের মারপ্যাঁচ দেখাবার জন্যেই লেখক সোনেচকার ঐ চরিত্র সৃষ্টি করেছেন।'—য়্যারসেনকো বল্‌ল।

শুনে প্লাটোনোভ যেন গরম হ'য়ে উঠল: 'এ ধরণের মত প্রকাশ করতে আমি এর আগেও বহুবার শুনেছি। কিন্তু এ ধারণা ভুল—সম্পূর্ণ ভুল। এই ঘৃণ্য, লজ্জাকর পেশার অন্তরালে সোনেচকা মারমেলাডোবা-কে আজও দেখতে পাওয়া যায়। রুশ গণিকা! হায়, কত করুণ, ঘৃণ্য, নির্বোধ তারা!

রুশীয় ধর্ম, রুশজাতির উদারতা ও বৈরাগ্য, অধঃপতনে তাদের হতাশা, তাদের অজ্ঞতা, ধৈর্য, লজ্জা—সব কিছুই পাওয়া যাবে এই রুশ গণিকার চরিত্রে। এদের যে-কোনও একজনকে তুমি তোমার ঘরে নিয়ে গিয়ে তার মুখের দিকে একবার ভালো করে চেয়ে দেখো—দেখতে পাবে শিশুর সরলতা। ভাগ্যের বিড়ম্বনায় তারা এ পথে পা দিয়েছে বটে, কিন্তু হায়! জানে না কী করছে, কী করবে। পুতুলের মতো তারা চলে ফেরে, কথা কয়। নিজের ভালোমন্দ বোঝে না; সবাইকে বিশ্বাস করে সহজে—যেন সব কচি ছেলেমেয়ে। আমি দেখেছি—অতি পুরোণ গণিকারও ঠিক ঐ একই আচরণ!'

হঠাৎ প্লাটোনোভের নজর পড়ল ঘরে যারা বসেছিল—সকলের উপর। তাই নিজেকে সামলে নিয়ে বলল: 'আর নয়। যথেষ্ট হ'য়েছে। দশ বছরের কথা—ঝোঁকের মাথায় বলে ফেলেছি একদিনে। মিছে বলা!'

য়্যারসেনকো বলল: 'কিন্তু প্লাটোনোভ, তুমি যখন এত দেখেছো, এত বোঝো এ বিষয়ে, তখন তুমি তো অনায়াসে এ-বিষয়ে একখানা ভালো বই লিখতে পার।'

প্লাটোনোভ হেসে বলল: 'চেষ্টা করেছিলাম। কিন্তু হ'লোনা। লিখতে গিয়ে দেখি, যত রাজ্যের 'কেন' 'কে' 'কোথায়' এসে পড়ে কলমের মুখে! এই সব গরম গরম কথা—কাগজে দেখি নরম হয়ে গেছে! টেরেখভকে জানো নিশ্চয়ই—সে একবার এখানে এসেছিল। সেই যে বেশ নামজাদা——তাকে আমি এদের বিষয়ে অনেক কিছুই বলেছিলাম—যা তোমরা বিরক্ত হবে ব'লে—এখানেও বলিনি। তাকে বললাম—আমার এই সব কথা নিয়ে তুমি কিছু লেখো। সব কথা শুনে শেষে বলল সে: 'প্লাটোনভ, রাগ ক'রো না। পরের কথা নিয়ে বই লেখা যায় না। তুমি যা বললে তা' নিয়ে লেখা উচিত আমি বুঝছি—কিন্তু কী করব, লেখার মতো লিখতে হ'লে শুনে লিখলে তো হবে না; তাদের সঙ্গে মিশে—তাদেরই একজন হ'য়ে তাদের মর্মকথা বুঝতে হবে। তারপর যে প্রেরণা আসবে—তা থেকেই সৃষ্টি হবে প্রকৃত

রচনা।·········টেরেখভের কথা শুনে মনটা আমার দমে গেল বটে—কিন্তু আশাও হ'ল এই ভেবে যে, আজ না হোক, পঞ্চাশ বছর পরে হয় তো একজন শক্তিশালী লেখকের আবির্ভাব হবে—হয় তো এই রাশিয়াতেই—যিনি এদের জীবনের ধারা এমন সুন্দর, সরল, সহজ, করে লিখে আমাদের সামনে ধরবেন যে আমরা বিস্ময়ে চমকে বলে উঠব: 'সত্যিই তো—কী ভীষণ! কী ভয়ানক এই গণিকাবৃত্তি—!······আসবে সেদিন।'

'তাই যেন হয়!' লিখোনিন বলল: 'এসো, সেই অনাগত লেখকের সম্মানে পান করা যাক।'

হঠাৎ ছোট মান্‌কা বলে উঠল: 'কিন্তু কেউ যদি আমাদের বিষয়ে সত্যি কথা লেখে—ভারী বিশ্রী হবে সে। আমরা যে কত বড়ো পাপী—'

কে যেন দরজায় ধাক্কা দিল। দরজা খুলে যেতেই ঘরে এসে ঢুকল জেনী—কমলা রংয়ের ঝকঝকে পোষাক পরণে তার।

## এগারো

ঘরে ঢুকে জেনী সবাইকে সস্মিত ভাবে অভিবাদন করল। পরে এসে বসল সেরজাই আইভানোভিচের পেছনে একটা চেয়ারে। এতক্ষণ ছিল সে সেই জার্মান শিক্ষকের সঙ্গে।—মানে, সেদিন তো তিনি মানকাকে নিয়ে খুসী হ'তে না পারায়, যোশিয়া তো দিল পাশাকে পাঠিয়ে তাঁর কাছে। যথাকালে সে-পর্বও চুকল। কিন্তু ভদ্রলোকের প্রাণে বিঁধে ছিল জেনীর তেজ, তার আত্মাভিমান, তার সৌন্দর্য। তাই ঘণ্টাতিনেক ধরে এ-রেস্তরাঁ ও-মদের দোকান—এই রকম ঘুর ঘুর করে সাহস সঞ্চয় করে আজ শেষটায় এলেন তিনি তাঁর মানসীর জন্যে। এসে দেখলেন জেনীর ঘরের দরজা বন্ধ। তার 'বাঁধা-বাবু' চশমাওয়ালা কার্ল ভার্লোভিচ্ এসে গেছে তাঁর আগে। কী আর করবেন—অপেক্ষা করতে লাগলেন তিনি। তারপর যখন ঘর

খালি হ'লো, তখন তিনি এসে ঢুকলেন। আর এই একটু আগেই চলে গেলেন তিনি!

প্লাটোনভ জেনীর দিকে চেয়ে দেখল। দেখল—তার সুন্দর মুখখানি, দীপ্তিময় চোখদুটি। গরবিনী নারী রয়েছে ঠোঁট চেপে। আভিজাত্য যেন সারা অঙ্গে মাথা তার। বড়ো সুন্দর লাগছিল প্লাটোনভের। সে লক্ষ্য করে দেখল, এক লিখোনিন ছাড়া আর সব ছাত্রই তাকে দেখছে—কেউ আড়চোখে, কেউবা নির্লজ্জের মতো—চোখে তাদের কৌতূহল ও কামনার ছায়া।

—'কী ভাবছ জেনী?'—জিজ্ঞেস করল প্লাটোনভ।

—'কিছু নয়। মেয়েলী ব্যাপার। তেমন কিছু নয়।'

বলেই সে হিব্রু-রুমানীয়ান ভাষায় কী যেন বলল তামারার কানে কানে। তামারা বলল, 'সেরজাইকে ভোলাতে পারবে না। ভারী চালাক ও।'

প্লাটোনভ বুঝতে পেরেছে। জেনী বলছিল: আজ নাকি পাশকাকে দশবার দশজন লোককে ঘরে বসাতে হ'য়েছিল। শেষ পর্যন্ত নাকি সে অজ্ঞান হ'য়ে যায়। কিন্তু পরে জ্ঞান হ'তেই আবার নাকি এম্‌মা তাকে এনে বৈঠকখানায় বসিয়েছে—নতুন খদ্দেরের জন্যে। জেনী নাকি বলেছিল—ওকে ছেড়ে দাও, আমিই না হয় ওর হয়ে লোক বসাব। তাতে এমমা আপত্তি করেছে; বলেছে: এরকম করলে উপযুক্ত শাস্তি পেতে হবে।

—'কী হয়েছে?'—র‍্যারসেনকো জিজ্ঞেস করলেন।

—'কিছু না। আমাদের ঘরোয়া ব্যাপার......তোমার মদ একটু খাব, সেরজাই?'

নিজের হাতেই আধ গেলাস আন্দাজ ঢেলে নিয়ে এক চুমুকে সবটা শেষ করে ফেলে স্বস্তির নিশ্বাস ফেলল জেনী। প্লাটোনভ ততক্ষণে কিছু না বলে একেবারে দোরগোড়ায় গিয়ে হাজির হয়েছে।

—'দরকার নেই, সেরজাই; ছাড়ান দাও,'—বলে তাকে থামাতে গেল জেনী।

—'না, তা হয় না,'—আপত্তি করল সাংবাদিক : 'এক কাজ করি বরং—পাশাকে নিয়ে আসি এখানে, আর ঐ রাক্ষসীদের পাওনা মিটিয়ে দিই। পাশা ততক্ষণ এখানে শুয়ে একটু বিশ্রাম করুক বরঞ্চ……। নিউরা, চট করে একটা বালিশ নিয়ে এসো তো !'

প্লাটোনভ বাইরে যেতে-না-যেতেই বরিস সোভাসনিকভ ব'লে উঠল : 'এসব হচ্ছে কী ? কোথায় আমরা এলাম একটু স্ফূর্তি করতে আর ঐ লোকটা চায় যত ঝঞ্ঝাট বাধাতে ! কে না কে ! লিখোনিনের যত সব—'

—'লিখোনিন নয়, আমিই ওকে প্রথম আলাপ করিয়ে দিয়েছি,'—রামেশিস বলল : 'আমি জানি ও যা-তা লোক নয়।'

—'কী তবে ? পরের মাথায় হাত বোলাতে ওস্তাদ। পরের খরচে মদ খাচ্ছে। ওদের দালাল নিশ্চয়। লোক ধ'রে আনলে দালালী পায়।'

—'ওসব কী বকছো বোকার মতো ?'—ধমক দিয়ে বললেন য়্যারসেনকো।

জেনী এতক্ষণ একদৃষ্টিতে ছেলেটিকে দেখছিল ; হঠাৎ হাততালি দিয়ে বলে উঠল : 'বাহবা, বাহবা হে ছোকরা ! সেরজাই আসুক আমি সব ব'লে দেব।'

—'নিজেই সব বলব। ভয় করি নাকি ?'—উত্তর দিল সোভাসনিকভ।

—'অত ওস্তাদি করিস নে, বরিস্ ; এখানে আমরা সবাই সমান।'—লিখোনিন বলল।

এমন সময় নিউরা এলো বালিশ নিয়ে। 'আবার বালিশ টালিশ কেন ?'—চেঁচিয়ে উঠল সোভাসনিকভ : 'একি বোর্ডিং হাউস পেলে নাকি ?'

—'থাক্ না কেন, প্রাণ !'—ভারী মিঠে গলায় বলে উঠল জেনী : 'তোমার তাতে কী ?' তারপর বালিশখানা তামারার পেছনে ঠেলে দিয়ে বলল, 'দাঁড়াও, প্রাণ, আমি বরঞ্চ তোমার কাছে গিয়ে একটু বসি।'

বলেই জেনী টেবিলের পাশ কাটিয়ে সিধে চলে এল বোরিস-এর কাছে, জোর করে তাকে একখানা চেয়ারে বসিয়ে দিয়েই ধপ করে বসে

পড়ল তার কোলের উপর; তারপর তার গলা জড়িয়ে ধরে নিজের ঠোঁটদুখানা এমন জোরে তার মুখের উপর চেপে ধরে পড়ে রইল যে, সে বেচারার তো এদিকে দম বন্ধ হয়ে আসবার যোগাড়! সোজাসুজি নিজের চোখের উপর বোরিস দেখতে পেলে একটি মেয়ের একজোড়া কালো চোখ, অদ্ভুত রকমে ডাগর ডাগর হয়ে উঠে জ্বল জ্বল করছে—ঝাপসা, স্থির! নিমেষের জন্যে মনে হ'ল তার সে চাহনিতে রয়েছে প্রেতের মতো কী-এক তীব্র উন্মত্ত ঘৃণা মাখানো; সঙ্গে সঙ্গে শিউরে উঠল সে এক অজানা অমঙ্গলের আশঙ্কায়। কোনোমতে নিজেকে জেনীর পেলব বাহুলতা থেকে ছাড়িয়ে নিয়ে, মুখে হাসি টেনে এনে বলে উঠল সে, 'ও জেন্‌কা, তুমি সুন্দরী, মায়াবিনী, ভয়ঙ্করী!'

প্লাটোনভ পাশাকে নিয়ে এসে ঘরে ঢুকল। মেয়েটার মুখখানা ফ্যাকাসে হয়ে গেছে, আধো-নিমীলিত চোখের দৃষ্টিতে কেমন যেন একটা ক্ষীণ অবোধ হাসির রেশ, ঠোঁটদু'খানা পড়েছে ঝুলে! হাঁটছে যেন কেমন করে—এক পা বড়ো বড়ো করে ফেলে আর এক পা ছোট ছোট করে টেনে টেনে!—'তামারা, একে একটুকরো চকোলেট আর একটু মদ দাও তো',—বল্লে প্লাতোনোভ।

উঠে দাঁড়াল বরিস সোভাসনিকোভ। মাথা উঁচু ক'রে বেশ নাটকীয় ভঙ্গীতে বলল: 'ওহে, কী যেন তোমার নাম? ও মেয়েটা কি তোমার রক্ষিতা?' পা দিয়ে পাশাকে দেখিয়ে দিল।

—'কী বল্লে?'

—'ঐ হোলো। ও তোমার রক্ষিতা নয় যদি তবে তুমি বোধ হয় ওর নাগর। ঐ একই কথা।'

—'শুনুন!'—সেরজাই গম্ভীর হ'য়ে বলল: 'আপনি কেবলই আমার সঙ্গে অযথা ঝগড়া বাধাবার চেষ্টা করছেন। বেশি মদ খেয়ে এভাবে মাতলামি করলে ফল অশুভ জানবেন। আপনার বন্ধুদের খাতিরে কিছু

বললাম না এবার। কিন্তু ফের যদি আপনি এধরণের কথা বলেন তবে তার আগে আপনার চশমা খুলে রাখবেন।'

—'চশমা! কিসের চশমা? কেন খুলব?'—

—'আপনাকে ঘাকতক দিতে হবে কিনা তাই। তাতে চশমার কাঁচ চোখে ঢুকে গেলে ফল খারাপ হ'তে পারে।'

—'বেশ, এই আমি চললাম। এ রকম লোকের সঙ্গে থাকা আমি লজ্জাকর মনে করি।'—রাগে গরগর করতে করতে দরজার দিকে এগিয়ে গেল বরিস। তার ইচ্ছে করছিল যাবার সময় দেয় সেরজাইয়ের নাকে এক ঘুঁসি বসিয়ে। কিন্তু সেরজাইয়ের বলিষ্ঠ হাত, মোটা কব্জী, চওড়া কপাল দেখে তার একটু ভয় হলো। নাঃ, দরকার নেই। নিজের মান নিজের হাতে। তাই ঘর থেকে বেরিয়ে গিয়ে সশব্দে দরজা বন্ধ করে দিল সে।

'নোঙরা আপদ বিদেয় হ'ল, ভালোয় ভালোয় বাঁচা গেল,'—তার দিকে চেয়ে ঠাট্টা করে বলে উঠল জেনী; তারপর তামারার দিকে চেয়ে বললো: 'কৈ গো তামারা-রাণী একটুখানি মদ দাও—খাই।'

পেত্রোভস্কি নামে ছাত্রটি ভাবল বরিসের পক্ষ নেওয়া উচিত। তাই সে লাফিয়ে উঠে বলল: 'তোমাদের কী মত জানি নে, তবে আমাদের কমরেড, হ'তে পারে, সে ভুল করেছে, কিন্তু যখন অপমান করা হ'লো তাকে তখন এখানে আমার অন্তত থাকা উচিত মনে করি নে।'

—'হায়রে!'—লিখোনিন বলল: 'বুঝিনে বাবা! অভদ্র ব্যবহার করল বরিস। তবু তার সঙ্গে হাত মেলাতে হবে?'

—'বেশ তো, তুমি থাকো না! তবে আমি চলে যাচ্ছি।'—চলে গেল পেত্রোভস্কি!

—'হ্যাঁ, যাও! মাথায় তোমার বাজ পড়ুক!'—জেনী তার যাত্রা কামনা করল।

সোভাসনিকভ ঘরের বাইরে এসে ভাবল : ভালোই হ'লো। জেনীকে আলাদা ডেকে এনে বেশ আমোদ করা যাবে'খন।

পেত্রোভস্কি ভাবল : যাক, বরিসের পক্ষ নিয়েছি যখন, তখন কি আর গোটা তিনেক রুবল তার কাছ থেকে ধার পাব না?

বৈঠকখানায় এসে দু'জনে কী যেন পরামর্শ করল। একটু পরেই যোসিয়া ছাত্রদের ঘরের দরজাটা একটু ফাঁক ক'রে গলা বাড়িয়ে বলল : 'জেনী আর নিউরা, একটু শুনে যেয়ো ইদিকে। বিশেষ দরকার।'

সেরজাই লজ্জা পেয়ে বলল : 'মাপ করবেন আপনারা, আমিই বরং চলে যাই। আমার জন্যেই আপনাদের মধ্যে বন্ধুবিচ্ছেদ হবে? আর হ্যাঁ, পাশার দরুণ ওদের যা প্রাপ্য তা আমি সাইমনকে দিয়ে এসেছি।'

—'না-না। সে কি!'—লিখোনিন বলল : 'বরিস আর ভাস্কা অবুঝ নয়। তবে বয়েস কম কিনা, তাই একটু রগ-চটা! দাঁড়ান, আমি ডেকে আনছি।'

কিন্তু বাইরে গিয়ে একটু বাদেই ফিরে এসে বলল লিখোনিন : 'নাঃ, হ'লো না। দুই বাবুই এখন বিশ্রাম করছেন!'

## বারো

এমন সময় সাইমন ছাত্রদের ঘরে এসে ঢুকল। হাতে তার একখানা ট্রে। ট্রেতে একখানা ভিজিটিং কার্ড। হেঁকে বলল সে : 'এখানে আপনাদের মধ্যে কার নাম গ্যাভরিলা পেত্রোভিচ্ য়্যারসেনকো—জানতে পারি কি?'

—'আমার নাম'—য়্যারসেনকো বললেন।

—'একজন অভিনেতা ভদ্রলোক এই কার্ডখানা আপনাকে দিতে বলেছেন।'

কার্ড হাতে নিয়ে য়্যারসেনকো জোরে জোরেই পড়লেন : 'গুমেনি পলুয়েকটোভিচ্ এগমণ্ট-লাব্রেৎস্কি, অভিনেতা, মেট্রোপলিটান থিয়েটার'

তারপর বললেন : 'এঁকে চিনি বলে তো মনে হচ্ছে না।' পরে কার্ডের পেছনের লেখা নজরে পড়ল : 'ও, পেছনেও কী যেন লেখা আছে! হাতের লেখা তো তেমন ভালো নয়—বোধহয় মদ খেয়ে লেখা ; বানানও ভুল। দেখি প'ড়ে : আমি পান করিতেছি—রুশীয় বিজ্ঞানের জ্যোতিষ্ক গাভারিলা পেত্রোভিচ্‌ য়্যারসেনকোর স্বাস্থ্য পান করিতেছি। তাঁহাকে বারান্দা দিয়া যাইতে দেখিয়াছি। একবার সাক্ষাৎ চাই। মনে আছে কি ন্যাশন্যাল থিয়েটারে 'দারিদ্র্য লজ্জার নয়' নাটকে আমি আফ্রিকাবাসীর চরিত্রে অভিনয় করিয়াছিলাম ?'

—'ঠিক বটে। মনে পড়েছে এবার। গোঁফ-দাড়ি কামানো বেশ মাতব্বর গোছের লোকটি।'

—নিয়ে এসো না এখানে!'—লিখোনিন বললো। 'কী, আনব ?'—প্রফেসর য়্যারসেনকো সাংবাদিক প্লাটোনভকে জিজ্ঞেস করলেন।

—'আমার কোনও আপত্তি নেই। আমি বরং ওকে চিনি। এসেই বলবে : কেলনার শ্যাম্পেন।······তারপর তার সুন্দরী বৌয়ের গল্প বলতে বলতে কাঁদতে সুরু করে দেবে। তারপর দেশভক্তি নিয়ে এক বক্তৃতা। শেষে রেস্তরাঁর বিল শোধবার সময় গণ্ডগোল। ও একাই একশো।'

মুটকী কিটীর কাঁধের উপর দিয়ে গলা বাড়িয়ে ভলোডিয়া বলল : 'তাকে আনা হোক!' কিটী তার কোলে ব'সে পা দোলাচ্ছিল।

—'আর তুমি ভেল্টম্যান কী বল ?'

—'কী—কী বলবো ?'—ছাত্রটি হঠাৎ যেন খেই পেল না কথার : 'ও অভিনেতা! হ্যাঁ তা আসুক—আসুক না ?'

মানে ছাত্রটি এতক্ষণ মগ্ন ছিল পাশাকে নিয়ে। পাশার ঘাড়ে, মাথায়, কপালে, চুলে, সস্নেহে হাত বুলিয়ে দিচ্ছিল সে। আর পাশা আধোনিমীলিত নয়নে তখনও তার সেই অবোধ লালসালুব্ধ হাসি হাসছিল শুয়ে শুয়ে।

য়্যারসেনকো সাইমনকে দিয়ে অভিনেতাকে ডাকিয়ে আনালেন।

দরজার কাছে দাঁড়িয়ে অভিনেতা মশায় নাটকীয় ভঙ্গীতে টুপী খুলে সামনের দিকে একটু ঝুঁকে পড়ে বললেন : 'হে ভদ্রমহোদয়গণ! আমি কি আপনাদের এই গোপন সঙ্ঘের মধ্যে প্রবেশ করতে পারি?'

'আসুন, আসুন!'

তারপর সুরু হ'ল 'হাত-ঝাঁকুনি'র পালা। ভদ্রলোক নিজেই যেচে আলাপ করতে লাগলেন সকলের সঙ্গে। দেখতে বেশ চালাক-চতুর; বয়সও তেমন বেশি নয়। তবে মুখখানাতে রয়েছে ঘাগী লম্পট আর মদো-মাতালদের মতো একটা নীচতা, কর্কশতা আর কাঠিন্সের ছাপ। তার পেছনে পেছনেই ঢুকলেন এসে দু'দুজন কলাবতী—হেনরিয়েটা আর বড়ো মানুকা,—ভদ্রলোকটির প্রণয়িনীদের দু'জন মাত্র। হেনরিয়েটা হ'ল এখানকার—এই আনা মারকোভনার গণিকালয়ের—সব চেয়ে বড়ো মেয়ে; অনেক কিছুই দেখা আছে তার, জানেশোনেও ঢের। গলার আওয়াজ তার বেশ মোটা, তবে দেখতে তখনও বেশ সুন্দর রয়েছে সে। গত রাত থেকে হেনরিয়েটা ভদ্রলোকের সঙ্গে সঙ্গেই রয়েছে, কারণ তিনি ওকে এখান থেকে নিয়ে গিয়েছিলেন এক হোটেলে।

অভিনেতা মশায় বেশ আমিরী চালে য়্যারসেনকোর পাশটিতে এসে বসলেন। হুকুম হ'ল : 'কেলনার শ্যাম্পেন!' ব'লেই সঙ্গে সঙ্গে টেবিলের উপর সজোরে এক মুষ্ট্যাঘাত।

সঙ্গে সঙ্গে কোথেকে মিশ্‌কা আর নিকি কেমন করে এসে জুটল ঘরের মধ্যে, আর জোর কদমে জুড়ে দিল গান :

সাঁচ্চা কথা সবাই জানে
আয় ছুটে আয় আমার পানে······সই রে!

হৈ-হুল্লোড় পড়ে গেল ঘরের মধ্যে। রলি পলির ঘুম গেল ছুটে, সে-ও ঢুকে পড়ল এসে।

সবাইকে দেখে লিখোনিন তো ভারী খুশী! কিন্তু প্রফেসর য়্যারশেনকো

—যতক্ষণ অবধি মা মদের নেশা তাঁর মাথায় চড়ে বসেছে ততক্ষণ—এ সব দেখে শুনে চোখদুটো কপালে তুলে ভয়ে ভয়ে বোকার মতো ফ্যাল ফ্যাল করে চেয়ে দেখতে লাগলেন শুধু। গোলমাল দেখে সাইমন সশব্দে জানলাগুলোর শিক এঁটে দিল। লোক বসাবার ফাঁকে ফাঁকে কি নাচের অবসরে অন্য সব মেয়েরাও এক-একবার এসে ঢুঁ মেরে যেতে লাগল। বৈঠকখানা ঘরে বসতে আর মন সরছিল না তাদের। তাই মাঝে মাঝে এসে যার-তার কোলে চড়ে, সিগ্রেট ফুঁকে, আবোল তাবোল সুর ভেঁজে, মদের গেলাসে এক-আধ চুমুক মেরে, দু'চারটে চুমকুড়ি দিয়ে ফের চলে যেতে লাগল তারা, আবার একটু বাদেই হয় তো এল ফিরে। মেয়েরা বৈঠকখানার লোকদের চেয়ে এদের উপরই বেশি করে মনোযোগ দিচ্ছে বলে কেরেশকোভস্কীর কেরাণীরা একটু গণ্ডগোল বাধাবার চেষ্টা করেছিল বটে, কিন্তু সাইমনের দু'চারটে কড়া কড়া মন্তব্য কানে এসে পড়তেই ঠাণ্ডা হয়ে গেলেন তাঁরা।

নিউরাও এল। পেছনে পেছনে এল পেত্রোভস্কি; এসে বলল, এতক্ষণ পথে পথে ঘুরছিল সে, কিন্তু ভেবে দেখল সত্যিই যখন সোভাস-নিকভ দোষ করেছে তখন তার সঙ্গে যোগ দেওয়া ঠিক হবে না।······ একটু পরেই এল জেনী—একা। সোভাসনিকভ তখন তার ঘরে ঘুমে অচেতন।

অভিনেতা মশায়ের গুণের সীমা নেই।······একজন মাতাল কাঁচের জানলার ধারে একটা ভনভনে মাছি ধরতে গেলে সব শুদ্ধ জড়িয়ে যেমন শব্দ হয় তা নকল করে দেখালেন তিনি। ভীতু মেয়েমানুষ টেলিফোনে কেমন ক'রে কথা কয়—শোনালেন। গ্রামোফোন রেকর্ডের অনু-করণে গানও গাইলেন। পারস্য-দেশের ছেলেরা কেমন বাঁদর নাচায় আর বাঁদরগুলো কেমন করে দাঁত খিঁচোয় তাও দেখালেন। নাকী-নাকী সুরে গানও হ'লো :

কসাক ছোঁড়া গেছে চলে লড়াই করবে বলে,

ছুঁড়ীটা তার পা ছুঁড়ছে শুয়ে বেড়ার কোলে।

তাইরে না না নাইরে তা না তা না না না না না।

তারপর এক সময় ছোট-মানকাকে তাঁর লম্বা জামা দিয়ে জড়িয়ে বুকের কাছে ধরে ভবঘুরে ছেলের অভিনয় করে দেখালেন।

—'কে তুই?'—কিটী জিজ্ঞেস করল। এ তামাসাটা ভারী পছন্দ করত সে।

'—মুই সার্বিয়া খ্যাশের মনিষ্যি, মা-ঠাকরোণ!'

—'তোর ঐ বাঁদরটার নাম কী রে?'

—'মাত্রেচ্‌কা, মা-ঠাকরোণ।······উয়ার ভুখ নাগছে, মা-ঠাকরোণ! কিছু খাতি খ্যান উয়ারে...'

—'বটে! ছাড়পত্র আছে?'

—'এঁজ্ঞে, মোরা সার্বিয়ার মনিষ্যি···ভিখ মাঙি, মা-ঠাকরোণ...'

আর তারই মাঝে মাঝে থেকে থেকে আমিরী চালে হাঁক দিয়ে উঠছেন তিনি—'কেলনার শ্যাম্পেন!' অবশ্য সাইমন কর্ণপাতও করছে না তাতে।

পুরোদস্তুর একটি রাশিয়ান হুল্লোড় পড়ে গেছে—গোলমেলে কাণ্ড, নিরর্থক ব্যাপার! তোলপাইগীন সেই যে বাজনা বাজাচ্ছে তো বাজাচ্ছেই, আর তারই সঙ্গে সঙ্গে নেচে চলেইছে তো চলেছে রলি পলি কামারিন্‌স্কি চাষাদের নাচ, আর মাঝে মাঝে দুই বন্ধুতে চেঁচিয়ে গলা ফাটাচ্ছে—'সাঁচ্চা কথা সবাই জানে······সই রে!'

তারপর পেড়ে বসলেন তিনি অশ্লীল গল্প। গল্প শুনে উপস্থিত ছাত্র আর মেয়েরা তো হেসেই অস্থির। হৈ-চৈ হাসি-তামাসায় আসর বেশ সরগরম, তারই এক ফাঁকে ভেণ্টম্যান সুড়ুৎ করে ঘর থেকে গেল বেরিয়ে। একটু পরে পাশাও তার শান্ত অবোধ লাজুক হাসি হেসে বেরিয়ে গেল ঘর থেকে।

তারপর একে একে অন্য ছাত্ররাও এক একটা অজুহাতে ঘর থেকে

